কৃষ্ণদাস কবিরাজ-বিরচিত

# চৈতন্যচরিতামৃত

লঘু সংস্করণ



শ্রীসুকুমার সেন

সম্পাদিত

ভূমিকা, টিপ্পনী ও শব্দকোষ সম্বলিত



সাহিত্য অকাদেমী

নিউ দিল্লী

# সূচী

# ভূমিকা

## ১ ॥ চৈতন্য-জীবনী

চৈতন্যের জন্ম ১৪৮৬ খ্রীষ্টাব্দে, তিরোভাব ১৫৩৪ খ্রীষ্টাব্দে। চব্বিশ বছর বয়স পূর্ণ হবার মুখে, ১৫১০ খ্রীষ্টাব্দে, তিনি সন্ন্যাস গ্রহণ করেন। তার আগেই নবদ্বীপ-শান্তিপুর অঞ্চলের কোন কোন মর্মজ্ঞ ভক্তিমান্ ব্যক্তি, তার মধ্যে সেকালের বড় পণ্ডিত দুচার জনও ছিলেন, তাঁকে ঈশ্বরের অবতার বলে মনে প্রাণে বিশ্বাস করেছিলেন। সন্ন্যাস নেবার পর চৈতন্য নবদ্বীপ-শান্তিপুর ছেড়ে বৃহৎ সংসারের ক্ষেত্রে চলে এলেন। তাঁর রূপ, বেশ, উক্তি, আচরণ সর্বসাধারণকে আকর্ষণ করলে। তাদের হৃদয় যেন একটা আশ্রয় পেলে। তাই তাঁকে অবতার বলে মানতে কারো এতটুকু দ্বিধা হয় নি। চৈতন্যের তিরোভাবের বেশ কিছু কাল আগেই ভারতবর্ষের কোন কোন ভূভাগের বহু লোকে তাঁকে যুগাবতার বলে গণ্য করেছিল।

চৈতন্যের মধ্যে অভাবনীয় শক্তির আবিষ্কার যিনি সর্বাগ্রে করেছিলেন তিনি চৈতন্যের মাতার মন্ত্রগুরু, জ্যেষ্ঠ ভ্রাতার শিক্ষাগুরু এবং চৈতন্যপরিবারের অভিভাবকবৎ ছিলেন। ইনি শান্তিপুর-বাসী অদ্বৈত আচার্য, চৈতন্যের পিতার মতোই সিলেট থেকে আগত। পাণ্ডিত্যে চারিত্র্যে ও ধনবলে অদ্বৈত গঙ্গাতীরবাসী পণ্ডিতদের মধ্যে অগ্রগণ্য হয়েছিলেন। অদ্বৈত যেন চৈতন্য-নাটের সূত্রধার। দেশে দুর্গতি সমাগত ভেবে তিনি ঈশ্বরের কাছে প্রার্থনা জানাতেন, ঈশ্বর অবতীর্ণ হয়ে প্রতিবিধান করুন। সেই প্রার্থনা যেন সফল হয়েছিল চৈতন্যের আবির্ভাবে। তার পর চৈতন্যের ভক্তিধর্ম যখন নিত্যানন্দের চারিত্র্যে ও আচরণে বাংলাদেশকে প্লাবিত করে ডুবিয়ে দেবার উপক্রম করেছিল তখন অদ্বৈত বুঝেছিলেন, এত বেশি ভালো নয়, সব লোক ভক্তিপাগল হয়ে গেলে সংসার ও সমাজ টিকবে না। তখন দেশ থেকে তিনি পুরীতে চৈতন্যকে প্রহেলিকা-ছড়া লিখে পাঠিয়ে ব্যাপারটা তাঁকে জানিয়ে দিয়েছিলেন। তার কিছুকাল পরে চৈতন্য লীলাসম্বরণ করেছিলেন।

অদ্বৈত আচার্যই প্রথম প্রকাশ্যে চৈতন্যকে অবতার বলে ঘোষণা করেছিলেন। তাঁর লেখা এই পদটিই চৈতন্যের সম্বন্ধে প্রথম প্রকাশ্য রচনা :

শ্রীচৈতন্য নারায়ণ করুণাসাগর।
দুঃখিতের বন্ধু প্রভু মোরে দয়া কর॥

পদটি রচনা করে অদ্বৈত ভক্তদের সহিত নীলাচলে কীর্তন করে বেড়িয়েছিলেন।[১]

চৈতন্যের কোন কোন বাল্যসঙ্গী ও ভক্ত চৈতন্য-কথা নিয়ে পদাবলী রচনা করেছিলেন।[২] কিন্তু এঁদের কোন রচনা অদ্বৈতের পদটির আগে প্রস্তুত হয়েছিল কিনা জানা যায় না।

মুরারি গুপ্তের কড়চার সম্বন্ধেও সেই কথা। চৈতন্যের তিরোধানের পরে তাঁর জীবনী নিয়ে সংস্কৃতে কাব্য কবিতা ও নাটক লেখা হয়েছিল। মুরারি গুপ্ত চৈতন্যের বাল্যসঙ্গী, যদিও বয়সে তিনি চৈতন্যের চেয়ে বড় ছিলেন। চৈতন্যের প্রথম জীবনের ঘটনা নিয়ে মুরারি নোট বা মেমোরাণ্ডার মতো কতকগুলি 'কড়চা'[৩] শ্লোক লিখেছিলেন (—চৈতন্যের বর্তমানকালে নিশ্চয়ই, কিন্তু কখন তা জানি না। হয়ত তাঁর নবদ্বীপবাস কালে, হয়ত তাঁর সন্ন্যাসগ্রহণের অব্যবহিত পরে।) পরে কড়চা-শ্লোকগুলিকে গেঁথে অতিরিক্ত বিস্তর শ্লোক যোগ করে একটি বড় কাব্যের আকার দেওয়া হয়েছিল। সেই আকারেই গ্রন্থটি ছাপা হয়েছে।[৪] সে আকার কে দিয়েছে জানি না। কবে দিয়েছে তারও কিছু হদিশ পাওয়া যায় না। তবে লোচনের চৈতন্যমঙ্গলের সঙ্গে বৃহৎ কড়চাটির ঘনিষ্ঠ মিল দেখে মনে হয় যে লোচনের চৈতন্যমঙ্গল রচিত হবার আগেই মুরারির কড়চা পুষ্টকায় হয়েছিল।

মুরারি গুপ্তের কড়চার কথা বাদ দিলে চৈতন্যের জীবৎকালে সংস্কৃতে তাঁর একটি জীবনী-নাটক রচিত হবার সাক্ষ্য চৈতন্যচরিতামৃতে (অন্ত্যলীলা, পঞ্চম পরিচ্ছেদে) আছে। কোন নূতন রচনা চৈতন্যকে শোনাবার আগে স্বরূপদামোদরকে শোনাতে হত। তিনি শুনে যদি চৈতন্যের শ্রবণযোগ্য মনে করতেন তবেই তা চৈতন্যকে শোনানো হত। বাঙ্গাল কবি বিরচিত এই জীবনী-নাটকটি চৈতন্যকে শোনাবার কথাই ছিল না। তিনি একমাত্র অদ্বৈত আচার্য ছাড়া আর কারো কাছে দেবস্তুতি সহ্য করতেন না। তবে রচনা ভালো হলে ভক্তরা নিজেদের আস্বাদনের জন্যে গ্রহণ করতেন। নাটকটির নান্দী শ্লোক শুনেই স্বরূপদামোদর তৎক্ষণাৎ প্রত্যাখ্যান

১ চৈতন্যভাগবত, অন্ত্যখণ্ড, নবম পরিচ্ছেদে উদ্ধৃত।

২ যেমন বাসুদেব ঘোষ, বংশীবদন চট্ট, নরহরি সরকার ইত্যাদি।

৩ কড়চা মানে ইংরেজীতে memoranda, journal, short documentary notes ইত্যাদি। কড়চা মানে কখনো সম্পূর্ণ সাহিত্যিক রচনা, ছোটই হোক বড়ই হোক, নয়।

৪ বৃহৎ কড়চাটির নাম 'কৃষ্ণচৈতন্যচরিতামৃত'। এ নাম বৃন্দাবনদাসের ও কৃষ্ণদাস কবিরাজের জ্ঞাত ছিল বলে মনে হয় না।

করেছিলেন। সে শ্লোকটি চৈতন্যচরিতামৃতে উদ্ধৃত হয়ে রক্ষা পেয়েছে, অন্যথা নাটকটি বিলুপ্ত। নান্দী শ্লোকটি এই

বিকচকমলনেত্রে শ্রীজগন্নাথসংজ্ঞে
কনকরুচিরিহাত্মন্যাত্মতাং যঃ প্রপন্নঃ।
প্রকৃতিজড়মশেষং চেতয়ন্নবিরাসীৎ
স দিশতু তব ভব্যং কৃষ্ণচৈতন্যদেবঃ॥

'বিকশিত কমলের মতো যাঁর নেত্র সেই শ্রীজগন্নাথ নামধারী আত্মস্বরূপের সম্মুখে যিনি গৌরকান্তি শরীর ধারণ করেছেন এবং নিখিল জড়প্রকৃতি ( মানুষকে ) চৈতন্য দিতে যিনি আবির্ভূত হয়েছেন, সেই দেব কৃষ্ণচৈতন্য তোমার ভালো বিধান করুন।'

শ্লোকটি শুনে সকলেরই ভালো লেগেছিল, শুধু বিদগ্ধ বিচক্ষণ স্বরূপদামোদরের লাগেনি। তিনি বুঝেছিলেন, কবি শুধুই যে চৈতন্যকে জগন্নাথের সঙ্গে সমান করেছেন তাই নয়, চৈতন্যকে জগন্নাথের উপরে তুলেছেন। আর যে যাই ভাবুক উড়িয়ারা এ কথায় খুশি হবে না। বুদ্ধিমান চৈতন্যভক্তেরাও খুশি হবে না। চৈতন্য তে রীতিমত ক্রুদ্ধ হবেন। হয়তো তিনি পুরী ছেড়ে চলে যাবেন। এইসব ভেবে তিনি নাটকটি প্রত্যাখ্যান করলেন। স্বরূপদামোদরের রায়ে নাটকটির বিসর্জন হল, বাঙ্গাল কবিটি যে কে তা জানবার পথও রুদ্ধ হল। আসলে কিন্তু শ্লোকটি মন্দ নয়।

পুরীতে চৈতন্যের শেষ জীবনের কোন কোন উল্লেখযোগ্য ঘটনা ও আচরণ কয়েকটি সমসাময়িক কবিতায় ও কড়চা শ্লোকে—প্রশস্তিরূপে বিরচিত—অল্পকথায় বর্ণিত আছে। এই সব কবিতা ও শ্লোক লিখেছিলেন স্বরূপদামোদর, রূপ গোস্বামী ও রঘুনাথ দাস।[১] কৃষ্ণদাস কবিরাজ এসব রচনার সদ্‌ব্যবহার করেছেন।

সংস্কৃতে লেখা চৈতন্য-জীবনী গ্রন্থের মধ্যে, মুরারি গুপ্তের কড়চা ছাড়া, উল্লেখযোগ্য হল 'কবিকর্ণপূর' পরমানন্দ সেনের 'চৈতন্যচন্দ্রোদয়' নাটক ও 'চৈতন্যচরিতামৃত' মহাকাব্য। প্রস্তাবনায় লেখক যা বলেছেন তা সত্য হলে চৈতন্যচন্দ্রোদয় নাটকটি উড়িষ্যার রাজা প্রতাপরুদ্রের অনুরোধে লেখা। 'কবিকর্ণপূর' উপাধি কি প্রতাপরুদ্রের দেওয়া? তা হলে নাটকটির রচনা-আরম্ভ অথবা রচনা সম্পূর্তি ১৫৪০ খ্রীষ্টাব্দের পরে নয়। এই সালে প্রতাপরুদ্র দেহত্যাগ করেন।

১ সবচেয়ে উল্লেখযোগ্য রঘুনাথ দাসের রচনাটি, নাম 'গৌরাঙ্গস্তবকল্পবৃক্ষ', সংক্ষিপ্ত, তবে বেশ ভালো বর্ণনা।

চৈতন্যচরিতামৃত মহাকাব্যের রচনা শেষ হয়েছিল দু-বছর পরে ১৫৪২ খ্রীষ্টাব্দে।[১] কবিকর্ণপূরের পিতা শিবানন্দ সেন চৈতন্যের একজন বিশিষ্ট ভক্ত ছিলেন। চৈতন্যের নির্দেশেই শিবানন্দ তাঁর কনিষ্ঠ পুত্রের নাম রেখেছিলেন পরমানন্দ পুরীর নামে। চৈতন্য তাই শিশুকে পুরী-দাস বলে ডাকতেন। এ সব কথা চৈতন্যচরিতামৃতে আছে।

কবিকর্ণপূর বাল্যকাল থেকেই সংস্কৃত ভাষা আয়ত্ত করেছিলেন এবং শিক্ষাবস্থা শেষ হবার আগেই সংস্কৃত ভাষায় কবিতা নির্মাণে পটুত্ব দেখিয়েছিলেন। চৈতন্য-জীবনী গ্রন্থ দুটি ছাড়া তাঁর লেখা সংস্কৃতে ছোট বড় বই আরও কয়েকখানি আছে,—গদ্যে ও পদ্যে কৃষ্ণলীলা, অলঙ্কার ও নাট্য শাস্ত্র, চৈতন্য-ভক্তদের তালিকা ইত্যাদি বিবিধ বিষয়ে। বাংলায় লেখা কিছু পাওয়া যায় নি।

চৈতন্য-জীবনী বাংলায় প্রথম লিখেছিলেন বৃন্দাবনদাস যিনি চৈতন্যের প্রতিবেশী ও মান্য ভক্ত-বন্ধু শ্রীবাস পণ্ডিতের ভ্রাতুষ্কন্যার পুত্র। বৃন্দাবন নিত্যানন্দের অনুচরদের মধ্যে স্থান পেয়েছিলেন। নিত্যানন্দই এঁকে দিয়ে বইটি লিখিয়েছিলেন। বর্ণিত অনেক বস্তু নিত্যানন্দের কাছে পাওয়া। অদ্বৈত এবং অন্যান্য চৈতন্যভক্তও অনেক তথ্য বৃন্দাবনদাসকে দিয়েছিলেন। ষোড়শ শতাব্দীতে প্রচলিত দেবলীলা-কাব্যের অনুসরণে বইটি গীত ও আবৃত্ত হবার জন্য বিরচিত। তদনুসারে নাম হয়েছিল 'চৈতন্যমঙ্গল'। এই নামেই কৃষ্ণদাস কবিরাজ বৃন্দাবনদাসের গ্রন্থের উল্লেখ করেছেন। চৈতন্যমঙ্গলের আদি ও প্রামাণ্য কবি বলে বৃন্দাবনদাসকে কৃষ্ণদাস চৈতন্যলীলার ব্যাস রূপে নির্দেশ করার ফলে এবং অপরের লেখা চৈতন্যমঙ্গল প্রচলিত হওয়ার জন্য সপ্তদশ শতাব্দী থেকে ( কিংবা তারও পরের থেকে ) বৃন্দাবনদাসের বইএর নাম দাঁড়ায় 'চৈতন্যভাগবত'। বইটি এখন এই নামেই পরিচিত।

চৈতন্যভাগবতে চৈতন্যের নবদ্বীপলীলার খুব ভালো বর্ণনা আছে। এই জন্য কৃষ্ণদাস কবিরাজ এই অংশটুকু সংক্ষেপে ও দ্রুতগতিতে সেরেছেন। মধ্য জীবনের গোড়ার দিকের, অর্থাৎ সন্ন্যাস গ্রহণ থেকে নীলাচলে অধিষ্ঠান পর্যন্ত, বর্ণনাও ভালো ভাবে আছে। কিন্তু এখানে বৃন্দাবনদাস ধারাবাহিকতা অবলম্বন করেননি এবং তাঁর প্রদত্ত তথ্যে কিছু কিছু অসম্পূর্ণতা আছে। তাই কৃষ্ণদাস এখানে বৃন্দাবনদাসের উপর নির্ভর করে ক্ষান্ত হন নি। চৈতন্যের শেষ লীলার—তাঁর "ভ্রমময় চেষ্টা আর প্রলাপময় বাদ"-পূর্ণ ঈশ্বর-বিরহী দশার—উল্লেখ চৈতন্যভাগবতে নেই বলা চলে। বইটির

১ বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, প্রথম খণ্ড, পূর্বার্ধ, একাদশ পরিচ্ছেদ দ্রষ্টব্য।

সমাপ্তি এমন আকস্মিক যে মনে হয় যেন বৃন্দাবন বইটি লিখতে লিখতে মারা গিয়েছিলেন। কিন্তু তা ঘটে নি। তিনি দীর্ঘকাল জীবিত ছিলেন। তবে কি নিত্যানন্দ অথবা গুরুস্থানীয় অপর কেউ তাঁকে আর লিখতে নিষেধ করেছিলেন? চৈতন্যভাগবতের সমাপ্তি তাই বড় চাঞ্চল্যকর সমস্যা।[১]

বৃন্দাবনদাসের গ্রন্থ অসম্পূর্ণ। কৃষ্ণদাস কবিরাজের লেখনীধারণের এও একটা কারণ।

এখন প্রশ্ন হল চৈতন্যভাগবতের রচনাকাল নিয়ে। বইটি নিত্যানন্দের আদেশে লেখা। নিত্যানন্দের কথা এতে যথেষ্ট আছে। নিত্যানন্দের তিরোভাবের আগেই যে বইটি লেখা হয়ে গিয়েছিল তার কোন স্পষ্ট প্রমাণ না থাকলেও বিপরীত অনুমানেরও সমর্থন নেই। বইটির অসম্পূর্ণতা থেকে সহসা এমন অনুমান হতেও পারে যে চৈতন্যের বর্তমানকালেই চৈতন্যভাগবত প্রস্তুত হয়েছিল। বস্তুত এ খুবই সম্ভব যে চৈতন্যের তিরোধানের আগেই বৃন্দাবনদাস চৈতন্যমঙ্গল রচনা শুরু করে দিয়েছিলেন। আরও মনে হয়, চৈতন্যের তিরোভাবের পরে বাংলা দেশে বৈষ্ণব সম্প্রদায়ের মধ্যে কিছু বিভেদ দেখা দিয়েছিল। হয়ত তার জন্যেই বৃন্দাবনদাসের গ্রন্থসমাপনস্পৃহা লুপ্ত হয়ে যায়।

যাই হোক, মোটামুটি ভাবে বলা যায় যে চৈতন্যভাগবতের রচনাকাল ১৫৪০ খ্রীষ্টাব্দের কাছাকাছি। কবিকর্ণপূরের রচনার কোন উল্লেখ এতে নেই।

লোচন দাসের[২] চৈতন্যমঙ্গল দেবদেবী-মঙ্গল কাব্যের আরও বেশি অনুগত। বৃন্দাবনদাসের রচনা সহজ, স্বতঃস্ফূর্ত এবং হৃদয়গ্রাহী। মাঝে মাঝে অল্পস্বল্প তত্ত্বকথা আছে। 'মঙ্গল' নামাংশ থাকলেও বৃন্দাবনের কাব্য অশিক্ষিত পাঠক শ্রোতার পক্ষে সর্বদা সুগম নয়। লোচন দাসের রচনা কিন্তু সম্পূর্ণভাবে জনসাধারণের মনোবুদ্ধিগ্রাহ্য।[৩] প্রধানত সেই কারণেই লোচনের চৈতন্যমঙ্গল গান উনবিংশ

১ নীলাচলে পুণ্ডরীক বিদ্যানিধি উপস্থিত হয়েছেন। তাঁর কথা বলতে বলতে অধ্যায় শেষ, বইও শেষ। চৈতন্যভাগবত শেষ চার ছত্র এই

পুণ্ডরীক বিদ্যানিধি-চরিত্র শুনিলে।<br>
অবশ্য তাহারে কৃষ্ণপাদপদ্ম মিলে॥<br>
শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দচান্দ জান।<br>
বৃন্দাবনদাস তছু পদযুগে গান॥

২ ইঁহার পূর্ণনাম ছিল লোচনানন্দ দাস।

৩ বৃন্দাবনদাস তাঁর কাব্য গান করতেন বলে মনে হয় না। লোচন নিজে ভালো পদাবলী-রচয়িতা কবি ছিলেন। তাঁর গুরুসম্প্রদায় সেকালের কীর্তন গানে শীর্ষস্থানীয় ছিল। মনে হয় লোচন নিজের কাব্যগান করতেন।

শতাব্দীতেও অবিলুপ্ত ছিল। তবে জীবনী হিসাবে লোচনের চৈতন্যমঙ্গলের মূল্য বেশি নয়। আগেই বলেছি, মুরারি গুপ্তের বৃহৎ-কড়চা লোচনের প্রধান উপজীব্য ছিল বলে মনে হয়।

লোচনের গুরু নরহরিদাস সরকার চৈতন্যের একজন বিশিষ্ট ভক্ত ছিলেন। নরহরি নিজে কিছু চৈতন্য-পদাবলী লিখেছিলেন। তবে গুরুর কাছে লোচন চৈতন্য জীবনীর বিশেষ কিছু বস্তু পেয়েছিলেন বলে মনে হয় না।

চৈতন্যের ও নিত্যানন্দের তিরোধানের পর নরহরির, অর্থাৎ শ্রীখণ্ডের সম্প্রদায়ের সঙ্গে নিত্যানন্দ-সম্প্রদায়ের কিছু অমিল দাঁড়িয়েছিল। মোটামুটি বলা যায়, সে অমিল বৈষ্ণবসাধনায় বৈধী ও রাগানুগা পদ্ধতির প্রকরণ নিয়ে। নরহরির সম্প্রদায় রাগানুগা সাধনা ত্যাগ করে নাই। নিত্যানন্দের সম্প্রদায় বৈধী সাধনা আশ্রয় করেছিল।

লোচনের কাব্যের রচনাকাল নির্দেশ করা যায় না। এই পর্যন্ত বলা যায় যে উর্ধ্বতন সীমা মুরারি গুপ্তের বৃহৎ-কড়চার সঙ্কলন কাল। নিম্নতন সীমা যে চৈতন্যচরিতামৃত রচনাকাল তা বলবার উপায় নেই। কৃষ্ণদাস বৃন্দাবনদাসের গ্রন্থ ছাড়া কোন চৈতন্যমঙ্গল কাব্যের নাম করেন নি। তিনি মুরারি গুপ্ত, কবিকর্ণপূর, বৃন্দাবনদাস, স্বরূপদামোদর ও রঘুনাথ দাস প্রমুখ প্রামাণিক লেখক ছাড়া অপরদের সম্বন্ধে শুধু এইটুকু বলেছেন

আর আর কড়চা-কর্তা রহে দূরদেশে।

কৃষ্ণদাস কবিরাজের উক্তি সর্বদা সমর্থ, সুতরাং তিনি কখনই কোন বৃহৎ চৈতন্যমঙ্গল কাব্যকে কড়চা বলবেন না।

নিত্যানন্দের ভক্তসম্প্রদায়ে আরও অন্তত একটি চৈতন্যমঙ্গল লেখা হয়েছিল। এই গ্রন্থের একটি মাত্র পুথি পাওয়া গেছে।[১] তাও আবার খণ্ডিত। প্রাপ্ত অংশ সমগ্র গ্রন্থের এক তৃতীয়াংশের বেশি হবে না। কাগজ কালি ও লিপির ছাঁদ দেখে মনে হয় যে পুথিটির লিপিকাল সপ্তদশ শতাব্দীর পরে নয়। লেখক চূড়ামণি দাস ছিলেন নিত্যানন্দের একজন প্রধান অনুচর[২] ধনঞ্জয় পণ্ডিতের শিষ্য। গুরুর কাছে চূড়ামণি কিছু অতিরিক্ত তথ্য পেয়েছিলেন। নিত্যানন্দ ও ধনঞ্জয়ের সংলাপের মধ্য দিয়েও কিছু কিছু তথ্য তাঁর শ্রবণগোচর হয়েছিল। বইটিতে চৈতন্যের প্রথম জীবনের বিষয়ে

১ অল্পকাল আগে পুথিটি পুনরাবিষ্কৃত হয়ে এসিয়াটিক সোসাইটি কর্তৃক প্রকাশিত হয়েছে (১৯৫৩)।

২ নিত্যানন্দের প্রধান অনুচর ছিলেন বারো জন। এঁরা কৃষ্ণবলরামের গোপাল-বালক সখাদের সঙ্গে তুলিত হয়ে 'দ্বাদশগোপাল' নামে পরিচিত ছিলেন।

নূতন সংবাদ কিছু আছে, নিত্যানন্দের বাল্যকথা বিস্তৃত ভাবে আছে। তবে চূড়ামণির বইয়ে যে সব নূতন কথা পাই তা সবই যে ঠিক তা না হতে পারে। কিন্তু সেগুলির সত্যমিথ্যা যাচাই করার কোন উপায় নেই।

চূড়ামণির কাব্যের কোন নির্দিষ্ট নাম নেই। কখনো বলা হয়েছে 'চৈতন্যমঙ্গল' কখনো 'গৌরাঙ্গবিজয়'। শেষোক্ত নামেই বইটি ছাপা হয়েছে।

গৌরাঙ্গবিজয় রচনাকাল সম্বন্ধে শুধু এইটুকুই বলতে পারি যে বৃন্দাবনের চৈতন্যমঙ্গল লেখার অল্পকাল পরে চূড়ামণি তাঁর বইটি লিখেছিলেন।

নানাদিক দিয়ে জয়ানন্দের চৈতন্যমঙ্গলের অসাধারণত্ব আছে। প্রথম বিশেষত্ব হল বইটির গঠন অন্যান্য চৈতন্যমঙ্গলের মতো নয়। দ্বিতীয়ত বইটি অত্যন্ত লৌকিক ধরণে লেখা। তৃতীয়ত এতে চৈতন্যের তিরোধানের কিছু বিবরণ আছে। জয়ানন্দ বৈষ্ণব এবং ভক্ত ছিলেন, তবে পণ্ডিত অথবা সাধক ছিলেন না। চৈতন্য জয়ানন্দের গৃহে পদার্পণ করেছিলেন এবং শিশু জয়ানন্দের নাম পালটিয়েছিলেন, একথা বইটিতে আছে। আরও অনেক কথা আছে যা অন্যত্র সমর্থন না পেলে অনির্বিচারে গ্রহণ করা যায় না। সবশুদ্ধ জয়ানন্দের গ্রন্থ অপ্রামাণিক। হয়ত মূলে কোন প্রামাণিক রচনা—কৃষ্ণদাস উল্লিখিত 'আর আর কড়চা-কর্তার' কোনো একটি কড়চা—ছিল, তারই পরবর্তী শতাব্দীতে পরিবর্ধিতরূপ আমরা পেয়েছি। জয়ানন্দ নিজে চৈতন্যমঙ্গল গান করে বেড়াতেন। মনে হয় তাঁর মূল রচনা ছোটই ছিল।

জয়ানন্দের বইয়ে বৃন্দাবনদাস ছাড়া আরও কয়েকজন পূর্বগামী চৈতন্যচরিত্র-রচয়িতার উল্লেখ আছে। এঁদের কোন পুথি মেলে নি। চৈতন্যজীবনী-কাব্য যেমনই হোক না কেন তার পাঠক ও শ্রোতার অভাব কোন কালে হয় নি। অথচ এতগুলি গ্রন্থ যা জয়ানন্দের পুথির নির্দেশ অনুসারে একদা প্রসিদ্ধ ছিল সেসব নিশ্চিহ্ন হওয়া আশ্চর্যের কথা। অথচ জয়ানন্দের গ্রন্থ যা ভক্ত বৈষ্ণবের ঠিক উপযুক্ত নয়, তার তো পুথির খুব অভাব নেই।

অষ্টাদশ শতাব্দীর শেষের দিকে একটি ছোট চৈতন্যচরিত লেখা হয়েছিল। নাম চৈতন্যসংহিতা ('চৈতন্যসঙ্গীতা'), লেখক বিশ্বম্ভর পাণি। নিগমের রীতিতে—অর্থাৎ শিব-পার্বতীর সংলাপরূপে—উপস্থাপিত। নিতান্ত বিশেষত্ববর্জিত এই শতাব্দীতে এই রকম আগমের ধরনে একটি সুবৃহৎ 'চৈতন্যভাগবত'ও সংস্কৃতে রচিত হয়েছিল। এটি এখনও ছাপা হয় নি।

## ২ ॥ কৃষ্ণদাস ও চৈতন্যচরিতামৃত

চৈতন্য-জীবনীগুলির মধ্যে কৃষ্ণদাসের চৈতন্যচরিতামৃত সবচেয়ে বিস্তৃত আর সবচেয়ে প্রামাণিক। গ্রন্থটির রচনায় লেখকের যে বিচক্ষণতা মর্মজ্ঞতা ও ইতিহাসচেতনা প্রকটিত তা সমসাময়িক ভারতীয় সাহিত্যে শুধু অদ্বিতীয়ই নয়, আধুনিক সাহিত্যের উদ্ভবের কিছুকাল পরেও অপরিকল্পিত।

কৃষ্ণদাস গ্রন্থমধ্যে নিজেকে কখনও 'কবিরাজ' বলেন নি, এবং তা বলবার কথাও নয়। এই উপাধি সপ্তদশ-অষ্টাদশ শতাব্দীর বৈষ্ণব-গ্রন্থগুলিতে পাই। প্রধানত এই উপাধির জন্যই কৃষ্ণদাসের জাতি বৈদ্য স্থির করা হয়েছে। পক্ষে কোন প্রমাণ নেই। বরঞ্চ বিপক্ষে যুক্তি দেওয়া যেতে পারে। কৃষ্ণদাসের নিবাস ছিল আধুনিক বর্ধমান জেলার উত্তর সীমানায় ভাগীরথীর দক্ষিণতীরের অনতিদূরে ঝামটপুর গ্রামে। এ গ্রাম প্রাচীন এবং এখনও বিদ্যমান। এ গ্রামে কোন বৈদ্যের বসতি এখন নেই এবং পূর্বে কখনও যে ছিল তার প্রমাণ নেই।

কৃষ্ণদাসের সম্বন্ধে আমরা সামান্যই জানি। যেটুকু জানি তা সম্পূর্ণভাবে কৃষ্ণদাসের নিজের কথায়। আদিলীলার পঞ্চম পরিচ্ছেদে নিত্যানন্দের মাহাত্ম্য-বর্ণনার প্রসঙ্গক্রমে কৃষ্ণদাস নিজের ও ঘরের কথা একটু বলেছেন। তার থেকে বোঝা যায় যে তিনি সম্পন্ন গৃহস্থ ছিলেন। তাঁদের গৃহদেবতার নিত্যপূজার জন্য ব্রাহ্মণ পূজারী নিযুক্ত ছিল। তাঁদের ঘরে কীর্তন মহোৎসব হত। তাতে কোন কোন প্রধান বৈষ্ণব মহান্তের (যেমন নিত্যানন্দের অনুচর রামদাসের[১]) আগমন হত। এই রকম এক উৎসবের শেষে নিত্যানন্দ-মাহাত্ম্য নিয়ে ছোট ভাইয়ের[২] সঙ্গে কৃষ্ণদাসের মনান্তর হয়। সেই রাত্রিতেই নিত্যানন্দ কৃষ্ণদাসকে স্বপ্নে নির্দেশ দেন, তুমি বৃন্দাবনে চলে যাও। অবিলম্বে কৃষ্ণদাস 'সুখে' (অর্থাৎ জলপথে ?) বৃন্দাবনে এলেন। মনে হয়, কৃষ্ণদাস অবিবাহিত ছিলেন। (কোথাও তাঁর পত্নীপ্রসঙ্গ নেই।) তিনি দেশ ও ঘরসংসার ছাড়লেন বটে, তবে সন্ন্যাসী অথবা বৈরাগী হন নি। এ অনুমানের অনেক সমর্থন আছে। তার মধ্যে প্রধান হল নরহরি চক্রবর্তীর[৩] লেখা কৃষ্ণদাস কবিরাজের বন্দনাপদের শেষ অংশটুকু।

১ ইনি মীনচেতন (মীনকেতন) রামদাস। নিত্যানন্দের আর এক অনুচরেরও এই নাম ছিল। তাঁর নাম অভিরামদাস।

২ ভাই যে কৃষ্ণদাসের ছোট তা 'ভংর্সিয়ু' থেকেই বোঝা যায়। ভাইয়ের নাম করা হয় নি। অনেকে অনুমান করেন তাঁর নাম বিষ্ণুদাস।

৩ নরহরি সপ্তদশ-অষ্টাদশ শতাব্দী-সন্ধিতে বর্তমান ছিলেন। পদটি গৌরচরিত্রচিন্তামণিতে আছে।

সুখময় সরস রাধিকাসরসি সেবন সদা অধিক উল্লাস কৃতবাসনিয়ম প্রবল
গৌরগোবিন্দপ্রিয়-মোদকরণা।
নিশি দিবস রসভোর নাহি তব ওর করুণা বিদিত দীনজনবন্ধু ধনদাননিপুণাতিশয়
দাস নরহরি-হৃদয়ত্রাস-হরণা ॥

'সুখময় সরস রাধাকুণ্ডে সেবায় (যার) অধিক উল্লাস, গৌরগোবিন্দের প্রিয় সেই ব্যক্তির [১] তুষ্টি করা তোমার কাজ।

দিবানিশি রসমগ্ন ( তুমি )। তোমার করুণার সীমা নাই। ( সকলেই ) জানে ( তুমি ) দীন জনের বন্ধু, ধনদানে অতিশয় নিপুণ। ( তুমি ) নরহরিদাসের হৃদয়-ভয়-নাশক ॥'

এই সঙ্গে কৃষ্ণদাসের উক্তিও মিলিয়ে নিতে পারি।

মূর্খ নীচ ক্ষুদ্র মুঞি বিষয়লালস।
বৈষ্ণবাজ্ঞা বলে করি এতেক সাহস ॥

বৃন্দাবনে এসে কৃষ্ণদাস সনাতন ও রূপ গোস্বামীর অনুগ্রহ পেয়েছিলেন। মনে হয় তিনি রূপ গোস্বামীর আঁখরিয়ার কাজ করতেন।[২] সনাতনের প্রতিষ্ঠিত মদনগোপাল বিগ্রহের সেবায় তাঁর বিশেষ আগ্রহ (ও নিয়োগ?) ছিল।[৩] সনাতন-রূপের পৈতৃকনিবাস ছিল ঝামটপুরের সংলগ্ন নৈহাটি গ্রামে। মনে হয় ঝামটপুরে কৃষ্ণদাস সনাতন-রূপের পৈতৃক বিষয়সম্পত্তির তদারক করতেন এবং তাই বৃন্দাবনে এসেও তাঁকে মদনগোপালের সেবার তত্ত্বাবধান করতে হত। রঘুনাথ দাস বৃন্দাবনে এলে পর সনাতন ও রূপ তাঁকে দেহত্যাগ করতে না দিয়ে রাধাকুণ্ডতীরে রেখেছিলেন। তখন থেকেই কৃষ্ণদাস রঘুনাথ দাসের সেবা ( অর্থাৎ তদারক ) করতেন।[৪]

কৃষ্ণদাস কবে বৃন্দাবনে এসেছিলেন জানি না। তবে যখনই হোক, সনাতনের তিরোভাব বৎসর ১৫৫৪ খ্রীষ্টাব্দের[৫] বেশ কিছুকাল আগে। রূপ গোস্বামী

১ অর্থাৎ রঘুনাথ দাস।

২ 'মো হেন অধমে দিলা শ্রীরূপচরণ,' 'কৃষ্ণদাস রূপগোসাঞির ভৃত্য'। রূপগোস্বামীর তিরোধানের পর কৃষ্ণদাস জীব গোস্বামীরও সেক্রেটারির কাজ করতেন বলে মনে করি। তুলনীয় ভক্তিরত্নাকরে উদ্ধৃত জীব গোস্বামীর কোন কোন পত্রের শেষে—'ইহ শ্রীকৃষ্ণদাসস্ত নমস্কারাঃ'।

৩ 'শ্রীরাধা-মদনমোহনে প্রভু করি দিল', 'মদনমোহনে গেলাও আজ্ঞা মাগিবারে', 'কুলাধিদেবতা মোর মদনমোহন, যাঁর সেবক রঘুনাথ রূপসনাতন।'

৪ 'সেই রঘুনাথদাস প্রভু যে আমার।'

৫ এই তারিখ প্রমাণসাপেক্ষ, সে কথা মনে রাখতে হবে।

সনাতনের অন্তর্ধানের বৎসর কতক পরে তিরোহিত হন। চৈতন্যচরিতামৃত পড়ে মনে হয় যেন কৃষ্ণদাস বেশ কিছুকাল ধরে রূপের সঙ্গলাভ করেছিলেন। সুতরাং কৃষ্ণদাসের আগমন খুব কম করে ধরলেও ১৫৫০-৫২ সালের পরে হবে না। স্বরূপ-দামোদরের অন্তর্ধানের পরে রঘুনাথ দাস পুরী থেকে বৃন্দাবনে আসেন। তখন সনাতন ও রূপ দুজনেই বর্তমান। কৃষ্ণদাসের উক্তি অনুধাবন করলে প্রতীয়মান হয় যে তিনি বৃন্দাবনে এসে রূপের চরণ আশ্রয় করেছিলেন। মনে হয় তখনও রঘুনাথ দাসের ব্রজে আগমন ঘটেনি। সুতরাং কৃষ্ণদাসের বৃন্দাবনে আগমন ১৫৫০ খ্রীষ্টাব্দের কিছু কাল আগে হওয়াই সম্ভব।

কৃষ্ণদাসের দীক্ষাগুরু কে ছিলেন এই নিয়ে খুব মতভেদ আছে। সে মতভেদ আজকের নয়, অষ্টাদশ শতাব্দীর কিংবা তারও আগেকার। কৃষ্ণদাসের গুরু এক মতে নিত্যানন্দ, দ্বিতীয় মতে রঘুনাথ দাস, তৃতীয় মতে রঘুনাথ ভট্ট, ইত্যাদি। চৈতন্য নিত্যানন্দ অদ্বৈত এবং ছয় গোস্বামীর[১] মধ্যে কেউই যে কৃষ্ণদাসের গুরু নন তা বোঝবার পক্ষে কৃষ্ণদাসের উক্তিই যথেষ্ট। গ্রন্থারম্ভে কৃষ্ণদাস লিখেছেন—

শ্রীরূপ শ্রীসনাতন ভট্ট রঘুনাথ।
শ্রীজীব গোপালভট্ট দাস রঘুনাথ॥
এই ছয় গুরু শিক্ষাগুরু যে আমার।
তাঁসভার পাদপদ্মে কোটি নমস্কার॥

গ্রন্থশেষে লিখেছেন—

শ্রীগোবিন্দ শ্রীচৈতন্য শ্রীনিত্যানন্দ।
শ্রীঅদ্বৈত শ্রীভক্ত আর শ্রীশ্রোতাবৃন্দ॥
শ্রীস্বরূপ শ্রীরূপ শ্রীসনাতন।
শ্রীরঘুনাথ শ্রীগুরু শ্রীজীবচরণ॥
ইহা সভার চরণকৃপা লেখায় আমারে।

কৃষ্ণদাস ইচ্ছা করেই দীক্ষাগুরুর নামটি করেন নি। তবে তাঁর গুরু যে চৈতন্যের অনুচর অথবা বিশেষ কৃপামাত্র ছিলেন সেটুকু উল্লেখ করেছেন—

যদ্যপি আমার গুরু চৈতন্যের দাস।
তথাপি জানিয়ে আমি তাঁহার প্রকাশ॥

১ সনাতন, রূপ, জীব, রঘুনাথ ভট্ট, গোপাল ভট্ট ও রঘুনাথ দাস।

চৈতন্যচরিতামৃত নিয়ে গুরুতর প্রশ্নটি হল রচনাকাল। কবে বইটি লেখা শেষ হয়েছিল? কোন কোন পুথিতে আর সেই অনুসারে ছাপা বইয়ে গ্রন্থসমাপ্তি কাল দেওয়া আছে

শাকে সিন্ধ্বগ্নিবাণেন্দৌ জ্যৈষ্ঠে বৃন্দাবনান্তরে।
সূর্যেঽহ্ন্যসিতপঞ্চম্যাং গ্রন্থোঽয়ং পূর্ণতাং গতঃ॥

'ইন্দু-বাণ-অগ্নি-সিন্ধু (১৫৩৭) শকাব্দে জ্যৈষ্ঠ মাসে বৃন্দাবনের মধ্যে রবিবারে কৃষ্ণ পক্ষে পঞ্চমী তিথিতে গ্রন্থটি পূর্ণত্ব প্রাপ্ত হল॥'

১৫৩৭ শকাব্দ হল ১৬১৫-১৬ খ্রীষ্টাব্দ। এ তারিখ প্রায় সকলেই মূল গ্রন্থসমাপ্তি-কাল বলে গ্রহণ করেছেন। কিন্তু তাই কি? গ্রন্থ মানে যেমন বই, তেমনি পুথিও। যে সব পুথিতে এই তারিখটি পাওয়া গেছে সেই সব পুথির আদর্শ যে একটি পুথি ছিল সেটির লিপিকাল এই তারিখ হতে তো পারে। দ্বিতীয়ত, চৈতন্য-চরিতামৃতের সব চেয়ে পুরানো পুথি যা এখন লোকলোচনে আছে সেটির লিপি সমাপ্তিকাল ১০২০ সাল (১৬১৩ খ্রীষ্টাব্দ)। বৃন্দাবনে ছয় গোস্বামীর একজন যে গোপাল ভট্ট, তাঁর শিষ্য ও তাঁর প্রতিষ্ঠিত বিগ্রহ রাধারমণের সেবক বংশীদাসের পঠনার্থে এই পুথিটি লেখা হয়েছিল। এ পুথিতে ও শ্লোকটি নেই এবং থাকবার কথাও নয়।

চৈতন্যচরিতামৃতের রচনাকাল বিচার অন্যত্র করেছি।[১] এখানে পুনরুক্তি নিষ্প্রয়োজন। মোটামুটি ধরে নিতে পারি যে ১৫৬৫ থেকে ১৫৮০ খ্রীষ্টাব্দের মধ্যে চৈতন্যচরিতামৃত রচিত হয়েছিল।

চৈতন্যচরিতামৃত রচনার আগে কৃষ্ণদাস সংস্কৃতে দুখানি গ্রন্থ লিখেছিলেন। দুখানি বইই বৃন্দাবনে রচিত। একখানি তেইশ সর্গে মহাকাব্য, নাম 'গোবিন্দলীলামৃত'। রূপগোস্বামীর উজ্জ্বলনীলমণি প্রভৃতি গ্রন্থদর্শিত পথ অনুসরণ করে কৃষ্ণদাস রাধাকৃষ্ণের নিত্যবৃন্দাবনলীলার চব্বিশ ঘণ্টার বিবরণ এতে দিয়েছেন। রাগানুগ মার্গের সাধকের মানসে ব্রজলীলা-স্মরণের সাহায্য করবে, এই ছিল উদ্দেশ্য।[২] প্রত্যেক সর্গ-শেষে কৃষ্ণদাস বৃন্দাবনের গোস্বামীদের মধ্যে পাঁচ জনের দোহাই দিয়েছেন। তার মধ্যে কিন্তু গোপাল ভট্টের নাম নেই। তবে কি গোপাল ভট্ট তখনও বৃন্দাবনে আগমন করেন নি?

১ বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, প্রথম খণ্ড, পূর্বার্ধ, একাদশ পরিচ্ছেদ দ্রষ্টব্য।
২ সর্গ ২৩, শ্লোক ৯৪।

সর্গশেষের শ্লোকগুলি সব প্রায় একই, শ্রীহর্ষের নৈষধচরিতের সর্গান্ত-শ্লোকের মতো। যেমন শেষ সর্গান্ত শ্লোকটি—

শ্রীচৈতন্যপদারবিন্দমধুপ-শ্রীরূপসেবাফলে
দিষ্টে শ্রীরঘুনাথদাসকৃতিনা শ্রীজীবসঙ্গোদ্গতে।
কাব্যে শ্রীরঘুনাথভট্টবরজে গোবিন্দলীলামৃতে
সর্গোঽয়ং রজনীবিলাসবলিতঃ পূর্ণস্ত্রয়োবিংশকঃ॥

'শ্রীচৈতন্যদেবের পদাম্বুজের মধুপানকারী যে শ্রীরূপ তাঁর সেবার ফলস্বরূপ, কৃতী শ্রীরঘুনাথ দাসের দ্বারা আদিষ্ট, শ্রীজীবের সঙ্গমাহাত্ম্যে উদ্গত, শ্রীরঘুনাথ ভট্টের বরজাত গোবিন্দলীলামৃত কাব্যে রজনীবিলাসবর্ণনময় এই ত্রয়োবিংশ সর্গ সম্পূর্ণ হল।'

শেষের আর একটি শ্লোকে চৈতন্যচরিতামৃতের পরিচ্ছেদ-ভনিতার কথা মনে পড়ে—

পাদারবিন্দভৃঙ্গেণ শ্রীরূপরঘুনাথয়োঃ।
কৃষ্ণদাসেন গোবিন্দলীলামৃতমিদং চিতম্॥

শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

গোবিন্দলীলামৃতে কৃষ্ণদাস সংস্কৃতবিদ্যায় পারংগামিতার আর সংস্কৃতরচনায় সহজ দক্ষতার প্রচুর পরিচয় দিয়েছেন। রচনাচাতুর্যের একটু উদাহরণ দিই—

মদাস্যমরুসঞ্চারখিন্নাং গাং গোকুলোন্মুখীম্।
সন্তঃ পুষ্ণন্ত্বিমাং স্নিগ্ধাঃ কর্ণকাসারসন্নিধৌ॥

'আমার মুখ-মরুভূমির মধ্য দিয়ে চলে আসা গোকুল-[1]গমনে উন্মুখ এই বাণীকে[2] স্নেহশীল সাধু ব্যক্তিরা কান-সরোবরের নিকটে রাখুন।'

কৃষ্ণদাসের দ্বিতীয় রচনা হল কৃষ্ণকর্ণামৃতের টীকা, নাম 'সারঙ্গরঙ্গদা'।

চৈতন্যচরিতামৃতেও কৃষ্ণদাসের লেখা শ্লোক আছে। সেগুলির সংখ্যা আশির বেশি। কয়েকটি শ্লোক গোবিন্দলীলামৃত থেকে নেওয়া।

চৈতন্যচরিতামৃত বইটি তিন ভাগে বিভক্ত। ভাগের নাম 'লীলা'। প্রত্যেক লীলা কয়েকটি পরিচ্ছেদে বিভক্ত। আদিলীলায় চৈতন্যের গার্হস্থ্য জীবনের, প্রথম চব্বিশ বছরের, কথা। এই ভাগে পরিচ্ছেদসংখ্যা সতেরো। মধ্যলীলায় চৈতন্যের

১ শ্লেষ আছে: (১) বৃন্দাবন, (২) গোয়াল।
২ মূলে পদ 'গাং'। শ্লেষ আছে: (১) গোরু, (২) বাণী।

সন্ন্যাসগ্রহণ থেকে শেষ তীর্থভ্রমণ পর্যন্ত ছ-বছরের কথা। পরিচ্ছেদসংখ্যা পঁচিশ। অন্ত্যলীলায় চৈতন্যের শেষ আঠারো বছরের বৃত্তান্ত। পরিচ্ছেদসংখ্যা বিশ। সবশুদ্ধ পরিচ্ছেদসংখ্যা বাষট্টি। প্রত্যেক পরিচ্ছেদের শীর্ষে একটি করে স্বরচিত শ্লোক আছে। সব লীলার মধ্যেই তত্ত্বকথা আছে, বিশেষ করে আদি ও মধ্য লীলায়। এই তত্ত্বকথা অংশ চৈতন্যের জীবনীর পক্ষে অপরিহার্য নয় বটে, তবে যে দৃষ্টিতে কৃষ্ণদাস চৈতন্য-জীবনীর তাৎপর্য অনুধাবন করেছিলেন তার পক্ষে আবশ্যক।

কৃষ্ণদাসের কাছে চৈতন্যের আদিলীলায় অথরিটি ছিল মুরারি গুপ্তের কড়চা ও তদনুসারে বৃন্দাবনদাসের চৈতন্যমঙ্গল। আর অন্ত্যলীলায় অথরিটি ছিল স্বরূপদামোদরের কড়চা এবং রঘুনাথ দাসের কাছে শোনা অন্ত বিবরণ। মধ্যলীলার বর্ণনা, বিশেষ করে চৈতন্যের ভারত-ভ্রমণের বিবরণ অনেকটা কৃষ্ণদাসের গবেষণার ফল বলতে পারি। অথরিটিদের স্বীকার করেও কৃষ্ণদাস যাচিয়ে নিতে ছাড়েন নি। তিনি বলেছেন—

আদিলীলা মধ্যে প্রভুর যতেক চরিত।
সূত্ররূপে মুরারি গুপ্ত করিলা গ্রথিত॥
প্রভুর যে শেষলীলা স্বরূপদামোদর।
সূত্র করি গাঁথিলেন গ্রন্থের ভিতর॥
এই দুই জনের সূত্র দেখিয়া শুনিয়া।
বর্ণনা করেন বৈষ্ণব ক্রম যে করিয়া॥

এই ক্রম অনুসারেই কৃষ্ণদাস চৈতন্যলীলা বর্ণনা করেছেন।

কৃষ্ণদাস চৈতন্যলীলা কিছু চাক্ষুষ করেছিলেন কিনা বলতে পারি না। চাক্ষুষ করা অসম্ভব নয়। কিন্তু তার কোন প্রমাণ দেওয়া যায় না। যাঁরা চৈতন্যলীলা গভীরভাবে প্রত্যক্ষ করেছিলেন এমন অনেকের কাছে কৃষ্ণদাস তাঁর গ্রন্থের সামগ্রী আহরণ করেছিলেন। আধুনিক কালের গবেষক-লেখকের মতই তিনি অথরিটি উদ্ধৃত করতে অথবা সাক্ষী মানতে সর্বদা প্রস্তুত ছিলেন। যেখানে যেখানে তিনি পূর্বগামীদের অথবা প্রচলিত ধারণার বিরুদ্ধে গিয়েছেন সেখানে সেখানে তিনি সর্বদা যুক্তি-প্রমাণ দেখিয়েছেন। এমন সত্যসন্ধ সব কালেই দুর্লভ।

কৃষ্ণদাস সংস্কৃতজ্ঞ এবং পণ্ডিত। চৈতন্যচরিতামৃত রচনার আগে তিনি বাংলায় কিছু লিখেছিলেন বলে জানি না। সম্ভবত চৈতন্যচরিতামৃত তাঁর প্রথম (এবং একমাত্র) বাংলা রচনা। (দুটি একটি ব্রজভাবামিশ্র পদের সম্ভাবনা এখানে ধরছি না।)

কিন্তু তিনি যে লিপিকুশলতা দেখিয়েছেন তা আধুনিক কালের আগে কোন বাংলা লেখক দেখাতে পারেন নি। বাংলা গন্ত সাবালক হয়েছিল উনবিংশ শতাব্দীর মধ্যভাগে। কিন্তু তার তিনশ বছর আগে কৃষ্ণদাস পদ্যে যা করেছিলেন তা বাংলা গদ্যের সাবালক কালেও অসম্ভাবিত।[১]

চৈতন্যচরিতামৃত সাধারণ-শ্রোতার কাছে গান করবার জন্যে লেখা নয়, বৈষ্ণব পণ্ডিতের সভায় ও সাধকের বৈঠকে পড়বার জন্যে লেখা। পড়বার সময় পাঠক কোন কোন অংশে ইচ্ছা করলে সুর দিতে পারেন, এই উদ্দেশ্যে কবিত্বময় ত্রিপদী অংশগুলিতে "যথা রাগঃ" ( অর্থাৎ, যেমন খুশি রাগিনী ) এই নির্দেশ দেওয়া আছে।

চৈতন্যচরিতামৃতে শক্ত নরম সবরকম রচনাছাঁদই আছে। কঠিন ছাঁদ যেমন—

ভ্রম প্রমাদ বিপ্রলিপ্সা করণাপাটব।
ঈশ্বরের বাক্যে নাহি দোষ এই সব॥
উপনিষৎ-সহিত সূত্র কহে যেই তত্ত্ব।
মুখ্যবৃত্তি সেই অর্থ পরমমহত্ত্ব॥
গৌণবৃত্ত্যে যেবা ভাষ্য করিল আচার্য্য।
তাহার শ্রবণে নাশ হয় সর্ব্ব কার্য্য॥
ঈশ্বরের তত্ত্ব যেন জ্বলিত জ্বলন।
জীবের স্বরূপ যৈছে স্ফুলিঙ্গের কণ॥...
পরিণামবাদে ঈশ্বর হয়েন বিকারী।
এত বলি বিবর্ত্তবাদ স্থাপন যে করি॥
বস্তুত পরিণামবাদ সেইত প্রমাণ
দেহে আত্মবুদ্ধি এই বিবর্ত্তের স্থান॥

নরম ছাঁদের উদাহরণ—

কহিবার কথা নহে      কহিলে কেহো না বুঝয়ে
ঐছে চিত্র চৈতন্যের রঙ্গ।
সেই সে বুঝিতে পারে      চৈতন্যের কৃপা যারে
হয় তাঁর দাসানুদাস-সঙ্গ॥

১ বাংলা পয়ারে এই শক্তিসঞ্চারের ফলে বাংলা গদ্যের আবির্ভাব পিছিয়ে দিয়েছিল বলে সন্দেহ হয়।

চৈতন্যলীলারত্নসার স্বরূপের ভাণ্ডার
তেঁহো থুইলা রঘুনাথের কণ্ঠে।[১]
তাঁহা কিছু যে শুনিল তাহা ইহা বিবরিল
ভক্তগণে দিল এই ভেটে॥
যদি কেহ হেন কহে গ্রন্থ কৈল শ্লোকময়ে
ইতর জন নারিবে বুঝিতে।
প্রভুর যে আচরণ সেই করি বর্ণন
সর্বচিত্ত নারি আরাধিতে॥

বাংলা ভাষার চালনায় কৃষ্ণদাস যে শক্তি দেখিয়েছেন তার তুলনা—রবীন্দ্রনাথ ছাড়া—আর কারো রচনায় পাই না। কৃষ্ণদাস দীর্ঘকাল বৃন্দাবনে ছিলেন, তাই ব্রজভাষার কতকগুলি সাধারণ শব্দ ও পদ ( যেগুলি বাংলা থেকে খুব ভিন্ন ছিল না ) তাঁর এমন অভ্যস্ত হয়ে গিয়েছিল যে সেগুলি যে বাংলা নয় সেকথা তাঁর মনেই হয় নি। যেমন,—যৈছে, তৈছে, যোই, কোই, যাহাঁ, তাহাঁ, কাহাঁ, ইহাঁ, কাহাসেঁ, ছুটি ( =মুক্ত হয়ে ) ইত্যাদি। প্রয়োজন হলে সংস্কৃত ভাষার পদ ও বাক্যাংশ সরাসরি ব্যবহার করেছেন। যেমন,—অকৃতার্থান্, প্রেমা, কা কথা, ইত্যাদি।

সংস্কৃতছন্দের ব্যবহারে কৃষ্ণদাসের বিশেষ নিপুণতা ছিল। তার প্রচুর প্রমাণ রয়েছে গোবিন্দলীলামৃতে। বাংলাছন্দে তাঁর অধিকারের প্রমাণ আছে চৈতন্যচরিতামৃতের "যথারাগঃ" দ্বারা চিহ্নিত অংশে ত্রিপদীর প্রসন্ন প্রবাহে। কিন্তু কৃষ্ণদাস লালিত্যকে প্রশ্রয় দেন নি। এমন কি আবশ্যক হলে ছন্দের নিপীড়নও করেছেন। যেমন

আচার্য্যগোসাঞির শিষ্য চক্রবর্তী শিবানন্দ।
নিরবধি যাঁর চিত্তে শ্রীচৈতন্য নিত্যানন্দ॥

চৈতন্যের ধর্ম যা বৃন্দাবনে গোস্বামীদের দ্বারা ব্যাখ্যাত এবং বাংলা দেশে ভক্ত-সম্প্রদায়ে অনুশীলিত হয়েছিল সে ধর্মের সারসংগ্রহ, ঘননির্ধাস ও সরল ব্যাখ্যা চৈতন্যচরিতামৃত। এবং যা অন্যত্র নেই তা এতে আছে। এইসব কারণে চৈতন্য-চরিতামৃতের আদর বৃন্দাবনে ও বাংলায় সঙ্গে সঙ্গে হয়েছিল। ( বাংলা ভাষায় গভীর

১ স্বরূপদামোদরের কড়চা শ্লোকগুলি রঘুনাথের মুখে বিধৃত ছিল। 'সূত্র করি গাঁথিলেন গ্রন্থের ভিতর',—এর থেকে বলতে হয় যে স্বরূপদামোদরের কড়চা লিপিবদ্ধও হয়েছিল। কর্ণপূরের গৌরগণোদ্দেশদীপিকায় স্বরূপদামোদরের কড়চা থেকে উদ্ধৃত বলে যে কয়েকটি শ্লোক আছে তা চৈতন্যচরিতামৃতে নেই।

তত্ত্বকথার প্রকাশ জীব গোস্বামীর অভিপ্রেত ছিল না। তাই তিনি চৈতন্যচরিতামৃত প্রথমে গ্রাহ্য করেন নি। এই মর্মে অনেক পুরানো গল্প বৈষ্ণব সাহিত্যে আছে। সম্ভবত বইটির মাহাত্ম্য বাড়াবার জন্যেই গল্পগুলি কল্পিত।) কৃষ্ণদাসের ও চৈতন্যচরিতামৃতের ন্যায্য প্রশংসা করেছিলেন কৃষ্ণদাসের প্রায় সমসাময়িক মর্মজ্ঞ সাধক ও কবি নরোত্তম দাস।

কৃষ্ণদাস কবিরাজ রসিক ভকত মাঝ
যেহোঁ কৈলা চৈতন্যচরিত।
গৌরগোবিন্দলীলা শুনিতে গলয়ে শিলা
তাহে না জন্মিল মোর প্রীত॥

আর একদিক দিয়েও চৈতন্যচরিতামৃত অত্যন্ত অসাধারণ রচনা। চৈতন্যের ধর্মে মিষ্টিসিজ্‌মের অন্তঃপ্রবাহ সবচেয়ে নির্ভুলভাবে আর সবার আগে এই মহাগ্রন্থেই প্রদর্শিত। 'বাউল' সাধকদের উল্লেখ কৃষ্ণদাসের আগে কেউ কোথাও করেন নি। কৃষ্ণদাস 'মহাবাউল'এর যে বর্ণনা দিয়েছেন[১] সে হল নাথসিদ্ধদের গানে-ছড়ায় আঁকা যোগী-ভিখারিরই কালোচিত রূপবদল। তার কানে শঙ্খকুণ্ডল, এক হাতে লাউয়া আর হাতে দ্বাদশ ( বা খন্তা ), কাঁধে ঝুলি, ছেঁড়া কাঁথা উত্তরীয়, গায়ে ছাইমাখা, মাথায় 'ঝুলনি'। দেহ ক্ষীণ। মুখে নিরঞ্জনের তর্জা। পাগলের মতো আচরণ। সঙ্গে দশজন শিষ্য।

চৈতন্যচরিতামৃত সহজপন্থী বৈষ্ণব-সাধকদের পরম বেদ। পুরানো তান্ত্রিক-যোগীদের পরে কৃষ্ণদাসই প্রথম পরমতত্ত্বকে 'সহজ বস্তু' বলে নির্দেশ করেছেন।

সত্য বটে, চৈতন্যচরিতামৃত বিশেষ একটি ধর্মমতের গ্রন্থ। তবুও সব ধর্মমতের লোকের অনুধাবনযোগ্য ব্যাখ্যা ও উক্তি গ্রন্থটিতে যত্রতত্র আছে। অনেক দূরের কথা আছে। বৈষ্ণবমতের পারিভাষিক জালজঞ্জালের মধ্যদিয়ে না গেলেও সে সব কথার মর্মবোধ অসাধ্য নয়। কিন্তু সে সব তো সহজ কথা নয়। চৈতন্যচরিতামৃতও সহজ বই নয়, কেন না যে 'সহজবস্তু' কৃষ্ণদাস বিবেচনা করেছেন তা জ্ঞানলভ্য নয় বুদ্ধিগ্রাহ্যও নয় 'বিশ্বাসে মিলয়ে বস্তু তর্কে বহুদূর'—এ বাণী কৃষ্ণদাসেরই॥

১ অন্ত্যলীলা, চতুর্দশ পরিচ্ছেদ।

শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

# আদিলীলা

## প্রথম পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
এ তিন ঠাকুর গৌড়ীয়াকে করিয়াছেন আত্মসাৎ।
এ তিনের চরণ বন্দো তিনে মোর নাথ॥
গ্রন্থের আরম্ভে করি মঙ্গলাচরণ।
গুরু বৈষ্ণব ভগবান্ তিনের স্মরণ॥
তিনের স্মরণে হয় বিঘ্নবিনাশন।
অনায়াসে হয় নিজ বাঞ্ছিত পূরণ॥

সকল বৈষ্ণব শুন করি একমন।
চৈতন্যকৃষ্ণের শাস্ত্রমত নিরূপণ॥
কৃষ্ণ গুরুদ্বয় ভক্ত অবতার প্রকাশ।
শক্তি এই ছয় রূপে করেন বিলাস॥

মন্ত্রগুরু আর যত শিক্ষাগুরুগণ।
তাঁহার চরণ আগে করিয়ে বন্দন॥
শ্রীরূপ সনাতন ভট্ট রঘুনাথ।
শ্রীজীব গোপাল ভট্ট দাস রঘুনাথ॥
এই ছয় গুরু শিক্ষাগুরু যে আমার।
তা সবার পাদপদ্মে কোটি নমস্কার॥
ভগবানের ভক্ত যত শ্রীবাস প্রধান।
তা সবার পাদপদ্মে সহস্র প্রণাম॥
অদ্বৈত আচার্য প্রভুর অংশ অবতার।
তাঁর পাদপদ্মে কোটি প্রণতি আমার॥
নিত্যানন্দরায় প্রভুর স্বরূপপ্রকাশ।
তাঁর পাদপদ্ম বন্দো যাঁর মুঞি দাস॥

গদাধরপণ্ডিত আদি প্রভুর নিজশক্তি।
তাঁ সবার চরণে মোর সহস্র প্রণতি॥
শ্রীকৃষ্ণচৈতন্য প্রভু স্বয়ং ভগবান্।
তাঁহার পদারবিন্দে অনন্ত প্রণাম॥
সাবরণে প্রভুরে করিয়া নমস্কার।
এই ছয় তেঁহো যৈছে করিয়ে বিচার॥
যদ্যপি আমার গুরু চৈতন্যের দাস।
তথাপি জানিয়ে আমি তাঁহারি প্রকাশ॥
গুরু কৃষ্ণরূপ হয়েন শাস্ত্রের প্রমাণে।
গুরুরূপে কৃষ্ণ কৃপা করেন ভক্তগণে॥

শিক্ষাগুরুকে ত জানি কৃষ্ণের স্বরূপ।
অন্তর্য্যামী ভক্তশ্রেষ্ঠ এই দুই রূপ॥

জীবে সাক্ষাৎ নাহি তাহে গুরু চৈত্ত্যরূপে।
শিক্ষাগুরু হয়েন কৃষ্ণ মহান্ত-স্বরূপে॥

ঈশ্বরস্বরূপ ভক্ত তাঁর অধিষ্ঠান।
ভক্তের হৃদয়ে কৃষ্ণের সতত বিশ্রাম॥

সেই ভক্তগণ হয় দ্বিবিধপ্রকার।
পারিষদগণ এক সাধকগণ আর॥
ঈশ্বরের অবতার এ তিন প্রকার।
অংশ-অবতার আর গুণ-অবতার॥
শক্ত্যাবেশ-অবতার তৃতীয় এমত।
অংশ-অবতার পুরুষ মৎস্যাদিক যত॥
ব্রহ্মা বিষ্ণু শিব তিন গুণাবতারে গণি।
শক্ত্যাবেশ অবতার পৃথু ব্যাসমুনি॥
দুইরূপে হয় ভগবানের প্রকাশ।
একে ত প্রকাশ হয় আরে ত বিলাস॥

একই বিগ্রহ যদি হয় বহুরূপ।
আকারে ত ভেদ নাহি একই স্বরূপ॥
মহিষী-বিবাহে যৈছে যৈছে কৈল রাস।
ইহাকে কহিয়ে কৃষ্ণের মুখ্য প্রকাশ॥

একই বিগ্রহ কিন্তু আকারে হয় আন।
অনেক প্রকাশ হয় বিলাস তার নাম॥

ব্রজে যে বিহরে পূর্ব্বে কৃষ্ণ বলরাম।
কোটি সূর্য্য-চন্দ্র জিনি দোঁহার নিজধাম॥
সেই দুই জগতেরে হইয়া সদয়।
গৌড়দেশে পূর্ব্বশৈলে করিলা উদয়॥
শ্রীকৃষ্ণচৈতন্য আর প্রভু নিত্যানন্দ।
যাঁহার প্রকাশে সর্ব্বজগৎ আনন্দ॥
সূর্য্য-চন্দ্র হরে যৈছে সব অন্ধকার।
বস্তু প্রকাশিয়া করে ধর্ম্মের প্রচার॥
এইমত দুই ভাই জীবের অজ্ঞান।
তমো নাশ করি তবে বস্তুতত্ত্ব জ্ঞান॥
অজ্ঞান-তমের নাম কহিয়ে কৈতব॥
ধর্ম্ম-অর্থ-কাম-মোক্ষ-বাঞ্ছা-আদি সব॥

তার মধ্যে মোক্ষবাঞ্ছা কৈতব প্রধান।
যাহা হৈতে কৃষ্ণভক্তি হয় অন্তর্দ্ধান॥
কৃষ্ণভক্তির বাধক যত শুভাশুভ কর্ম্ম।
সেহো এক জীবের অজ্ঞান-তমোধর্ম্ম॥
যাহার প্রসাদে এই তম হয় নাশ।
তমোনাশ করি করে তত্ত্বের প্রকাশ॥
তত্ত্ববস্তু কৃষ্ণ কৃষ্ণভক্তি প্রেমরূপ।
নামসঙ্কীর্ত্তন সব আনন্দস্বরূপ॥

সূর্য্য-চন্দ্র বাহিরের তম যে বিনাশে।
বহির্ব্বস্তু ঘট-পট-আদি সে প্রকাশে॥
দুই ভাই হৃদয়ের কালি অন্ধকার।
দুই ভাগবত সঙ্গে করান সাক্ষাৎকার॥
এক ভাগবত বড় ভাগবত-শাস্ত্র।
আর ভাগবত ভক্ত ভক্তিরসপাত্র॥
দুই ভাগবত দ্বারা দিয়া ভক্তিরস।
তাঁহার হৃদয়ে তাঁর প্রেমে হয় বশ॥
এক অদ্ভুত সমকালে দোঁহার প্রকাশ।
আর অদ্ভুত চিত্তগুহার তম করে নাশ॥
এই চন্দ্র-সূর্য্য দুই পরম সদয়।
জগতের ভাগ্যে গৌড়ে করিলা উদয়॥
সেই দুই প্রভুর করি চরণ বন্দন।
যাহা হইতে বিঘ্ননাশ অভীষ্টপূরণ॥
বক্তব্যবাহুল্য গ্রন্থ-বিস্তারের ডরে।
বিস্তারি না বর্ণি সারার্থ কহি অল্পাক্ষরে॥
শুনিলে খণ্ডিবে চিত্তের অজ্ঞানাদি দোষ।
কৃষ্ণে গাঢ় প্রেম হবে পাইবে সন্তোষ॥
শ্রীচৈতন্য-নিত্যানন্দ-অদ্বৈত-মহত্ত্ব।
তাঁর ভক্ত ভক্তি নাম প্রেম রসতত্ত্ব॥
ভিন্ন ভিন্ন লিখিয়াছি করিয়া বিচার।
শুনিলে জানিবে সব বস্তুতত্ত্বসার॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## দ্বিতীয় পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥

ব্রহ্ম আত্মা ভগবান্ অনুবাদ তিন।
অঙ্গপ্রভা অংশ স্বরূপ তিন বিধেয়-চিহ্ন॥
অনুবাদ আগে পাছে বিধেয় স্থাপন।
সেই অর্থ কহি শুন শাস্ত্র-বিবরণ॥
স্বয়ং ভগবান্ কৃষ্ণ কৃষ্ণ পরতত্ত্ব।
পূর্ণজ্ঞান পূর্ণানন্দ পরম মহত্ত্ব॥
নন্দসুত বলি যাঁরে ভাগবতে গাই।
সেই কৃষ্ণ অবতীর্ণ চৈতন্যগোসাঞি॥
প্রকাশ-বিশেষে তেঁহো ধরে তিন নাম।
ব্রহ্ম পরমাত্মা আর স্বয়ং ভগবান্॥
তাঁহার অঙ্গের শুদ্ধ কিরণ-মণ্ডল।
উপনিষদ কহে যাঁরে ব্রহ্ম সুনির্ম্মল॥
চর্ম্মচক্ষে দেখে যৈছে সূর্য্য নির্ব্বিশেষ।
জ্ঞানমার্গে লৈতে নারে কৃষ্ণের বিশেষ॥

আত্মা অন্তর্য্যামী যাঁরে যোগশাস্ত্রে কয়।
সেহ গোবিন্দের অংশবিভূতি যে হয়॥
অনন্ত স্ফটিকে যৈছে এক সূর্য্য ভাসে।
তৈছে জীব গোবিন্দের অংশ প্রকাশে॥
সেইত গোবিন্দ সাক্ষাৎ চৈতন্যগোসাঞি।
জীব নিস্তারিতে ঐছে দয়ালু আর নাই॥

কৃষ্ণের স্বরূপ আর শক্তিত্রয় জ্ঞান।
যার হয় তার নাহি কৃষ্ণেতে অজ্ঞান॥
কৃষ্ণ-স্বরূপের হয় ষড়্‌বিধ বিলাস।
প্রভাব বৈভব রূপে দ্বিবিধ প্রকাশ॥
অংশ শক্ত্যাবেশ রূপে দ্বিবিধাবতার।
বাল্য পৌগণ্ড ধর্ম্ম দুই ত প্রকার॥
কিশোরস্বরূপ কৃষ্ণ স্বয়ং অবতারী।
ক্রীড়া করে এই ছয় রূপে বিশ্ব ভরি॥

সেই কৃষ্ণ অবতারী ব্রজেন্দ্রকুমার।
আপনি চৈতন্যরূপে কৈল অবতার॥

সব শ্রোতাগণের করি চরণ বন্দন।
এ সব সিদ্ধান্ত শুন করি একমন॥
সিদ্ধান্ত বলিয়া চিত্তে না কর আলস।
ইহা হৈতে লাগে কৃষ্ণে সুদৃঢ় মানস॥
চৈতন্যমহিমা জানি এ সব সিদ্ধান্তে।
চিত্ত দৃঢ় হঞা লাগে মহিমা-জ্ঞান হৈতে॥
চৈতন্যপ্রভুর মহিমা কহিবার তরে।
কৃষ্ণের মহিমা কহি করিয়া বিস্তারে॥
চৈতন্যগোসাঞির এই তত্ত্ব নিরূপণ।
স্বয়ং-ভগবান্ কৃষ্ণ ব্রজেন্দ্রনন্দন॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## তৃতীয় পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
পূর্ণ ভগবান্ কৃষ্ণ ব্রজেন্দ্রকুমার।
গোলোকে ব্রজের সহ নিত্য বিহার॥
ব্রহ্মার একদিনে তিঁহো একবার।
অবতীর্ণ হঞা করেন প্রকট বিহার॥

দাস্য সখ্য বাৎসল্য শৃঙ্গার চারি রস।
চারি ভাবে ভক্ত যত কৃষ্ণ তার বশ॥
দাস সখা পিতা মাতা কান্তাগণ লঞা।
ব্রজে ক্রীড়া করে কৃষ্ণ প্রেমাবিষ্ট হঞা॥

যথেষ্ট বিহরি কৃষ্ণ করে অন্তর্দ্ধান।
অন্তর্দ্ধান করি মনে করে অনুমান॥
চিরকাল নাহি করি প্রেমভক্তি দান।
ভক্তি বিনা জগতের নাহি অবস্থান॥
সকল জগতে মোরে করে বিধিভক্তি।
বিধিভক্ত্যে ব্রজভাব পাইতে নাহি শক্তি॥
ঐশ্বর্য্য-জ্ঞানেতে সব জগৎ মিশ্রিত।
ঐশ্বর্য্য-শিথিল প্রেমে নাহি মোর প্রীত॥
যুগধর্ম্ম প্রবর্ত্তাইমু নামসংকীর্ত্তন।
চারিভাবে ভক্তি দিয়া নাচাইমু ভুবন॥
আপনি করিব ভক্তভাব অঙ্গীকারে।
আপনি আচরি ভক্তি শিখাইমু সবারে॥
আপনি না কৈলে ধর্ম্ম শিখান না যায়।
এই ত সিদ্ধান্ত গীতা-ভাগবতে গায়॥
যুগধর্ম্মপ্রবর্ত্তন হয় অংশ হৈতে।
আমা বিনা অন্যে নারে ব্রজে প্রেম দিতে॥
তাহাতে আপনে ভক্তগণ করি সঙ্গে।
পৃথিবীতে অবতরি করিমু নানারঙ্গে॥
এত ভাবি কলিকালে প্রথম সন্ধ্যায়।
অবতীর্ণ হৈল কৃষ্ণ আপনি নদীয়ায়॥
চৈতন্য-সিংহের নবদ্বীপে অবতার।
সিংহগ্রীব সিংহবীর্য্য সিংহের হুঙ্কার॥
সেই সিংহ বসুক জীবের হৃদয়কন্দরে।
কল্মষদ্বিরদ-নাশ যাহার হুঙ্কারে॥
প্রথম লীলায় তাঁর বিশ্বম্ভর নাম।
ভক্তিরসে ভরিল ধরিল ভূতগ্রাম॥
ডুভৃঞ্ ধাতুর অর্থ পোষণ ধারণ।
পুষিল ধরিল প্রেম দিয়া ত্রিভুবন॥
শেষ লীলায় নাম ধরে শ্রীকৃষ্ণচৈতন্য।
শ্রীকৃষ্ণ জানাইয়া সব বিশ্ব কৈল ধন্য॥

কলিযুগে যুগধর্ম্ম নামের প্রচার।
তথি লাগি পীতবর্ণ চৈতন্য অবতার॥
তপ্তহেম সম কান্তি প্রকাণ্ডশরীর।
নবমেঘ জিনি কণ্ঠধ্বনি যে গম্ভীর॥
দৈর্ঘ্য-বিস্তারে যেই আপনার হাতে।
চারি হস্ত হয় মহাপুরুষ বিখ্যাতে॥
ন্যগ্রোধপরিমণ্ডল হয় তার নাম।
ন্যগ্রোধপরিমণ্ডল-তনু চৈতন্য গুণধাম॥
আজানুলম্বিত-ভুজ কমললোচন।
তিলফুল জিনি নাসা সুধাংশুবদন॥
শান্ত দান্ত কৃষ্ণভক্তি-নিষ্ঠাপরায়ণ।
ভক্তবৎসল সুশীল সর্ব্বভূতে সম॥
চন্দনের অঙ্গদ বালা চন্দনভূষণ।
নৃত্যকালে পরি করেন কৃষ্ণসঙ্কীর্ত্তন॥
এই সব গুণ লঞা মুনি বৈশম্পায়ন।
সহস্রনামে কৈলা তাঁর নাম গণন॥
দুই লীলা চৈতন্যের আদি আর শেষ।
দুই লীলায় চারি চারি নাম বিশেষ॥
ব্যক্ত করি ভাগবতে কহে আরবার।
কলিযুগে ধর্ম্ম নামসঙ্কীর্ত্তন সার॥
"কৃষ্ণবর্ণং ত্বিষাকৃষ্ণং সাঙ্গোপাঙ্গাস্ত্রপার্ষদম্।
যজ্ঞৈঃ সঙ্কীর্ত্তনপ্রায়ৈর্যজন্তি হি সুমেধসঃ॥"
শুন ভাই এই সব চৈতন্যমহিমা।
এই শ্লোকে কহে তাঁর মহিমার সীমা॥
কৃষ্ণ এই দুই বর্ণ সদা যাঁর মুখে।
অথবা কৃষ্ণকে তিঁহো বর্ণে নিজসুখে॥
কৃষ্ণবর্ণ শব্দের অর্থ দুই ত প্রমাণ।
কৃষ্ণবর্ণ বিনু তাঁর মুখে নাহি আন॥

কেহ তাঁরে বলে যদি কৃষ্ণবরণ।
আর বিশেষণে তাহা করে নিবারণ॥
দেহকান্ত্যে হয় তিঁহো অকৃষ্ণবরণ।
অকৃষ্ণবরণে কহি পীতবরণ॥
প্রত্যক্ষ তাঁহার তপ্তকাঞ্চনের দ্যুতি।
যাহার ছটায় নাশে অজ্ঞান-তমস্ততি॥
জীবের কল্মষ-তমো নাশ করিবারে।
অঙ্গ-উপাঙ্গ নাম নানা অস্ত্র ধরে॥
ভক্তির বিরোধী যত ধর্ম্ম বা অধর্ম্ম।
তাহার কল্মষ নাম সেই মহাতম॥
বাহু তুলি হরি বলি প্রেমদৃষ্ট্যে চায়।
করিয়া কল্মষ-নাশ প্রেমেতে ভাসায়॥
শ্রীঅঙ্গ শ্রীমুখ যেই করে দরশন।
তার পাপ ক্ষয় হয় পায় প্রেমধন॥
অন্য অবতারে সব সৈন্য-শস্ত্র সঙ্গে।
চৈতন্যকৃষ্ণের সৈন্য অঙ্গ-উপাঙ্গে॥

অদ্বৈত নিত্যানন্দ চৈতন্যের দুই অঙ্গ।
অঙ্গের অবয়বগণ কহিয়ে উপাঙ্গ॥
অঙ্গোপাঙ্গ তীক্ষ্ণ অস্ত্র প্রভুর সহিতে।
সেই সব অস্ত্র হয় পাষণ্ড দলিতে॥
নিত্যানন্দগোসাঞি সাক্ষাৎ হলধর।
অদ্বৈত আচার্য্যগোসাঞি সাক্ষাৎ ঈশ্বর॥
শ্রীবাসাদি পারিষদগণ সঙ্গে লঞা।
দুই সেনাপতি বুলে কীর্ত্তন করিয়া॥
পাষণ্ডদলন বানা নিত্যানন্দ রায়।
আচার্য্য হুঙ্কারে পাপ পাষণ্ডী পলায়॥
সঙ্কীর্ত্তনপ্রবর্ত্তক শ্রীকৃষ্ণচৈতন্য।
সঙ্কীর্ত্তনযজ্ঞে তাঁরে ভজে সেই ধন্য॥

সেই ত সুমেধা আর কুবুদ্ধি সংসার।
সর্ব্বযজ্ঞ হৈতে কৃষ্ণনামযজ্ঞ সার॥
কোটি অশ্বমেধ এক কৃষ্ণনাম সম।
যেই কহে সে পাষণ্ডী দণ্ডে তারে যম॥

ভাগবত ভারত শাস্ত্র আগম পুরাণ।
চৈতন্যকৃষ্ণ অবতার প্রকট প্রমাণ॥
প্রত্যক্ষ দেখহ নানা প্রকট প্রভাব।
অলৌকিক কর্ম্ম অলৌকিক অনুভাব॥
দেখিয়া না দেখে যত অভক্তের গণ।
উলুকে না দেখে যেন সূর্য্যের কিরণ॥
আপনা লুকাইতে প্রভু নানা যত্ন করে।
তথাপি তাঁহার ভক্ত জানয়ে তাঁহারে॥
অসুরস্বভাবে কৃষ্ণে কভু নাহি জানে।
লুকাইতে নারে কৃষ্ণ ভক্তজনস্থানে॥
আচার্য্যগোসাঞি প্রভুর ভক্ত-অবতার।
কৃষ্ণ অবতার হেতু যাঁহার হুঙ্কার॥
কৃষ্ণ যদি পৃথিবীতে করেন অবতার।
প্রথমে করেন গুরুবর্গের সঞ্চার॥
পিতা মাতা গুরু আদি যত মান্যগণ।
প্রথমে করেন সবার পৃথিবীতে জনম॥
মাধব ঈশ্বর পুরী শচী জগন্নাথ।
অদ্বৈত আচার্য্য প্রকট হৈলা সেই সাথ॥
প্রকটিয়া দেখে আচার্য্য সকল সংসার।
কৃষ্ণভক্তিগন্ধহীন বিষয়ব্যবহার॥
কেহ পাপে কেহ পুণ্যে করে বিষয়ভোগ।
ভক্তিগন্ধ নাহি যাতে যায় ভবরোগ॥
লোকগতি দেখি আচার্য্য করুণহৃদয়।
বিচার করেন লোকের কৈছে হিত হয়॥

আপনি শ্রীকৃষ্ণ যদি করেন অবতার।
আপনে আচরি ভক্তি করেন প্রচার॥
নাম বিনু কলিকালে ধর্ম্ম নাহি আর।
কলিকালে কৈছে হবে কৃষ্ণ অবতার॥
শুদ্ধভাবে করিব কৃষ্ণের আরাধন।
নিরন্তর সদৈন্যে করিব নিবেদন॥
আনিয়া কৃষ্ণেরে করোঁ কীর্ত্তনসঞ্চার।
তবে সে অদ্বৈত নাম সফল আমার॥

গঙ্গাজলে তুলসীমঞ্জরী অনুক্ষণ।
কৃষ্ণপাদপদ্ম ভাবি করেন সমর্পণ॥
কৃষ্ণের আহ্বানে করে সঘন হুঙ্কার।
এমতে কৃষ্ণেরে করাইল অবতার॥
চৈতন্যের অবতারে এই মুখ্য হেতু।
ভক্তের ইচ্ছায় অবতরে ধর্ম্মসেতু॥

শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## চতুর্থ পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥

পূর্ণ ভগবান্ অবতরে যেই কালে।
আর সব অবতার তাতে আসি মিলে॥

আনুষঙ্গ কর্ম্ম এই অসুরমারণ।
যে লাগি অবতার কহি সে মূল কারণ॥
প্রেমরসনির্য্যাস করিতে আস্বাদন।
রাগমার্গ-ভক্তি লোকে করিতে প্রচারণ॥

রসিকশেখর কৃষ্ণ পরমকরুণ।
এই দুই হেতু হৈতে ইচ্ছার উদ্‌গম॥
ঐশ্বর্য্য-জ্ঞানেতে সব জগৎ মিশ্রিত।
ঐশ্বর্য্যশিথিল প্রেমে নাহি মোর প্রীত॥
আমারে ঈশ্বর মানে আপনাকে হীন।
তার প্রেমে বশ আমি না হই অধীন॥
আমাকে ত যে যে ভক্ত ভজে যেই ভাবে।
তারে সে সে ভাবে ভজি এ মোর স্বভাবে॥
মোর পুত্র মোর সখা মোর প্রাণপতি।
এই ভাবে করে যেই মোরে শুদ্ধভক্তি॥
আপনাকে বড় মানে আমারে সম হীন।
সেই ভাবে হই আমি তাহার অধীন॥
মাতা মোরে পুত্রভাবে করেন বন্ধন।
অতিহীন জ্ঞানে করে লালন পালন॥
সখা শুদ্ধসখ্যে করে স্কন্ধে আরোহণ।
বলে তুমি কোন্ বড় লোক তুমি আমি সম॥
প্রিয়া যদি মান করি করয়ে ভর্ৎসন।
বেদস্তুতি হৈতে হরে সেই মোর মন॥
এই শুদ্ধভক্তি লঞা করিমু অবতার।
করিব বিবিধবিধ অদ্ভুত বিহার॥
বৈকুণ্ঠাদ্যে নাহি যে যে লীলার প্রচার।
সে সে লীলা করিব যাতে মোর চমৎকার॥
মো বিষয়ে গোপীগণের উপপতিভাবে।
যোগমায়া করিবেক আপন প্রভাবে॥
আমিহ না জানি তাহা না জানে গোপীগণ।
দুঁহার রূপ গুণে দুঁহার নিত্য হরে মন॥
ধর্ম্ম ছাড়ি রাগে দুঁহে করয়ে মিলন।
কভু মিলে কভু না মিলে দৈবের ঘটন॥
এই সব রসনির্য্যাস করিব আস্বাদ।
এই দ্বারে করিব সব ভক্তেরে প্রসাদ॥

ব্রজের নির্ম্মলরাগ শুনি ভক্তগণ।
রাগমার্গে ভজে যেন ছাড়ি ধর্ম্ম কর্ম্ম॥

অতএব মধুর রস কহি তার নাম।
স্বকীয়া পরকীয়া ভাবে দ্বিবিধ সংস্থান॥
পরকীয়া-ভাবে অতি রসের উল্লাস।
ব্রজ বিনা ইহার অন্যত্র নাহি বাস॥
ব্রজবধূগণের এই ভাব নিরবধি।
তার মধ্যে শ্রীরাধার ভাবের অবধি॥
প্রৌঢ় নির্ম্মল ভাব প্রেম সর্ব্বোত্তম।
কৃষ্ণের মাধুর্য্যরস আস্বাদ-কারণ॥
অতএব সেই সব অঙ্গীকার করি।
সাধিলেন নিজ বাঞ্ছা গৌরাঙ্গ শ্রীহরি॥

রাধা কৃষ্ণ এক আত্মা দুই দেহ ধরি।
অন্যোন্যে বিলসে রস আস্বাদন করি॥
সেই দুই এক এবে চৈতন্যগোসাঞি।
রস আস্বাদিতে দোঁহে হৈলা এক ঠাঁই॥
ইথি লাগি আগে করি তাহার বিবরণ।
যাহা হৈতে হয় গৌরের মহিমা কথন॥
রাধিকা হয়েন কৃষ্ণের প্রণয়বিকার।
স্বরূপশক্তি হ্লাদিনী নাম যাঁহার॥
হ্লাদিনী করায় কৃষ্ণে আনন্দ-আস্বাদন।
হ্লাদিনী দ্বারায় করে ভক্তের পোষণ॥
সচ্চিদানন্দপূর্ণ কৃষ্ণের স্বরূপ।
একই চিচ্ছক্তি তাঁর ধরে তিন রূপ॥
আনন্দাংশে হ্লাদিনী সদংশে সন্ধিনী।
চিদংশে সংবিৎ যারে জ্ঞান করি মানি॥
সন্ধিনীর সার অংশ শুদ্ধসত্ত্ব নাম।

ভগবানের সত্তা হয় যাহাতে বিশ্রাম ॥
মাতা পিতা স্থান গৃহ শয্যাসন আর।
এ সব কৃষ্ণের শুদ্ধসত্ত্বের বিকার ॥
কৃষ্ণে ভগবত্তা জ্ঞান সংবিতের সার।
ব্রহ্মজ্ঞানাদিক সব তার পরিবার ॥
হ্লাদিনীর সার প্রেম প্রেম-সার ভাব।
ভাবের পরমকাষ্ঠা নাম মহাভাব ॥
মহাভাবস্বরূপা শ্রীরাধা ঠাকুরাণী।
সর্ব্বগুণ-খনি কৃষ্ণকান্তাশিরোমণি ॥

জগৎ-মোহন কৃষ্ণ তাঁহার মোহিনী।
অতএব সমস্তের পরা ঠাকুরাণী ॥
রাধা পূর্ণশক্তি কৃষ্ণ পূর্ণশক্তিমান্।
দুই বস্তু ভেদ নাহি শাস্ত্র-পরমাণ ॥
মৃগমদ তার গন্ধ যৈছে অবিচ্ছেদ।
অগ্নি জ্বালাতে যৈছে নাহি কভু ভেদ ॥
রাধা কৃষ্ণ ঐছে সদা একই স্বরূপ।
লীলারস আস্বাদিতে ধরে দুই রূপ ॥
প্রেমভক্তি শিখাইতে আপনি অবতরি।
রাধা-ভাব-কান্তি দুই অঙ্গীকার করি ॥

অবতরি প্রভু প্রচারিল সঙ্কীর্ত্তন।
এহো বাহ্য হেতু পূর্ব্বে করিয়াছি সূচন ॥
অবতারের আর এক আছে মুখ্য বীজ।
রসিক-শেখর কৃষ্ণের সেই কার্য্য নিজ ॥
অতিগূঢ় হেতু সেহো ত্রিবিধ প্রকার।
দামোদরস্বরূপ হৈতে যাহার প্রচার ॥
স্বরূপগোসাঞি প্রভুর অতি অন্তরঙ্গ।
তাহাতে জানেন প্রভুর এ সব প্রসঙ্গ ॥

রাধিকার ভাবমূর্ত্তি প্রভুর অন্তর।
সেই ভাবে সুখ-দুঃখ উঠে নিরন্তর॥
শেষলীলায় প্রভুর কৃষ্ণবিরহ-উন্মাদ।
ভ্রমময় চেষ্টা আর প্রলাপময় বাদ॥
রাধিকার ভাব যৈছে উদ্ধবদর্শনে।
সেই ভাবে মত্ত প্রভু থাকে রাত্রিদিনে॥
রাত্র্যে প্রলাপ করে স্বরূপের কণ্ঠ ধরি।
আবেশে আপন ভাব কহয়ে উঘাড়ি॥
যবে যেই ভাব উঠে প্রভুর অন্তর।
সেই গীত-শ্লোকে সুখ দেন দামোদর॥
এবে কার্য্য নাহি কিছু এ সব বিচারে।
আগে ইহা বিবরিব করিয়া বিস্তারে॥

তাঁহার প্রথম বাঞ্ছা করিয়ে ব্যাখ্যান।
কৃষ্ণ কহে আমি হই রসের নিদান॥
পূর্ণানন্দময় আমি চিন্ময় পূর্ণতত্ত্ব।
রাধিকার প্রেমে আমা করায় উন্মত্ত॥
না জানি রাধার প্রেমে আছে কত বল।
যে বলে আমারে করে সর্ব্বদা বিহ্বল॥
রাধিকার প্রেম গুরু আমি শিষ্য নট।
সদা আমা নানা নৃত্যে নাচায় উদ্ভট॥
নিজপ্রেমাস্বাদে মোর হয় যে আহ্লাদ।
তাহা হৈতে কোটিগুণ রাধা-প্রেমাস্বাদ॥
আমি যৈছে পরস্পর-বিরুদ্ধধর্ম্মাশ্রয়।
রাধা-প্রেম তৈছে সদা বিরুদ্ধধর্ম্মময়॥
রাধা-প্রেম বিভু যার বাড়িতে নাহি ঠাঞি।
তথাপি যে ক্ষণে ক্ষণে বাড়য়ে সদাই॥
যাহা বই গুরু বস্তু নাহি সুনিশ্চিত।
তথাপি গুরুর ধর্ম্ম গৌরববর্জ্জিত॥

যাহা হৈতে সুনির্ম্মল দ্বিতীয় নাহি আর।
তথাপি সর্ব্বদা বাম্য বক্রব্যবহার॥
সেই প্রেমার রাধিকা হয় পরম আশ্রয়।
সেই প্রেমার আমি হই কেবল বিষয়॥
বিষয়জাতীয় সুখ আমার আস্বাদ।
আমা হৈতে কোটিগুণ আশ্রয়ে আহ্লাদ॥
আশ্রয়জাতীয় সুখ পাইতে মন ধায়।
যত্নে আস্বাদিতে নারি কি করি উপায়॥
কভু যদি এই প্রেমার হইয়ে আশ্রয়।
তবে এই প্রেমানন্দের অনুভব হয়॥
এত চিন্তি রহে কৃষ্ণ পরমকৌতুকী।
হৃদয়ে বাঢ়য়ে প্রেমলোভ-ধক্ধকী॥

দর্পণাদ্যে দেখি যদি আপন মাধুরী।
আস্বাদিতে লোভ হয় আস্বাদিতে নারি॥
বিচার করিয়ে যদি আস্বাদ-উপায়।
রাধিকাস্বরূপ হৈতে তবে মন ধায়॥
কৃষ্ণ-মাধুর্য্যের এক স্বাভাবিক বল।
কৃষ্ণ-আদি নরনারী করয়ে চঞ্চল॥
শ্রবণে দর্শনে আকর্ষয়ে সর্ব্বমন।
আপনা আস্বাদিতে কৃষ্ণ করেন যতন॥
এ মাধুর্য্যামৃত পান সদা যেই করে।
তৃষ্ণা-শান্তি নহে তৃষ্ণা বাঢ়ে নিরন্তরে॥
অতৃপ্ত হইয়া করে বিধিরে নিন্দন।
অবিদগ্ধ বিধি ভাল না জানে সৃজন॥
কোটি নেত্র নাহি দিল সবে দিল দুই।
তাহাতে নিমেষ কৃষ্ণ কি দেখিব মুঞি।

অত্যন্ত নিগূঢ় এই রসের সিদ্ধান্ত।
স্বরূপগোসাঞি মাত্র জানেন একান্ত।

যেবা কেহ অন্য জানে সেহ তাঁহা হৈতে।
চৈতন্যগোসাঞির তিঁহ অত্যন্ত মর্ম্ম যাতে॥
গোপীগণের প্রেম রূঢ় মহাভাব নাম।
বিশুদ্ধ নির্ম্মল প্রেম কভু নহে কাম॥
কাম প্রেম দোঁহাকার বিভিন্ন লক্ষণ।
লৌহ আর হেম যৈছে স্বরূপ-বিলক্ষণ॥
আত্মেন্দ্রিয়-প্রীতি-ইচ্ছা তারে বলি কাম।
কৃষ্ণেন্দ্রিয়-প্রীতি-ইচ্ছা ধরে প্রেম নাম॥
কামের তাৎপর্য্য নিজ সম্ভোগ কেবল।
কৃষ্ণ-সুখ-তাৎপর্য্য প্রেম হয় মহাবল॥
লোকধর্ম্ম বেদধর্ম্ম দেহধর্ম্ম কর্ম্ম।
লজ্জা ধৈর্য্য দেহসুখ আত্মসুখ মর্ম্ম॥
দুস্ত্যজ আর্য্যপথ নিজ পরিজন।
স্বজন করয়ে যত তাড়ন ভর্ৎসন॥
সর্ব্বত্যাগ করি করে কৃষ্ণের ভজন।
কৃষ্ণসুখ হেতু করে কৃষ্ণের সেবন॥
ইহাকে কহিয়ে কৃষ্ণে দৃঢ় অনুরাগ।
স্বচ্ছ ধৌত বস্ত্রে যেন নাহি কোন দাগ॥
অতএব কাম-প্রেমে বহুত অন্তর।
কাম অন্ধতম প্রেম নির্ম্মল ভাস্কর॥

আত্মসুখদুঃখ গোপী না করে বিচার।
কৃষ্ণসুখ হেতু করে সব ব্যবহার॥
কৃষ্ণ লাগি আর সব করি পরিত্যাগ।
কৃষ্ণসুখ হেতু করে শুদ্ধ অনুরাগ॥
কৃষ্ণের প্রতিজ্ঞা দৃঢ় আছে পূর্ব্ব হৈতে।
যে যৈছে ভজে কৃষ্ণ তারে ভজে তৈছে॥

কামগন্ধহীন স্বাভাবিক গোপীপ্রেম।
নির্ম্মল উজ্জ্বল শুদ্ধ যেন দগ্ধহেম॥

সেই গোপীগণমধ্যে উত্তমা রাধিকা।
রূপে গুণে সৌভাগ্যে প্রেমে সর্ব্বাধিকা॥

সেই রাধার ভাব লঞা চৈতন্যাবতার।
যুগধর্ম্ম নাম-প্রেম কৈল পরচার॥

এ সব সিদ্ধান্ত গূঢ় কহিতে না জুয়ায়।
না কহিলে কেহো ইহার অন্ত নাহি পায়॥
অতএব কহি কিছু করিয়া নিগূঢ়।
বুঝিবে রসিক ভক্ত না বুঝিবে মূঢ়॥
হৃদয়ে ধরয়ে যে চৈতন্য-নিত্যানন্দ।
এ সব সিদ্ধান্তে সেই পাইবে আনন্দ॥
এ সব সিদ্ধান্তরস আম্রের পল্লব।
ভক্তগণ-কোকিলের সর্ব্বদা বল্লভ॥
অভক্ত উষ্ট্রের ইথে না হয় প্রবেশ।
তবে চিত্তে হয় মোর আনন্দ বিশেষ॥
যে লাগি কহিতে ভয় সে যদি না জানে।
ইহা বই কিবা সুখ আছে ত্রিভুবনে॥
অতএব ভক্তগণে করি নমস্কার।
নিঃশঙ্কে কহিয়ে সভার হউক চমৎকার॥

শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## পঞ্চম পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥

একলে ঈশ্বর কৃষ্ণ আর সব ভৃত্য।
যারে যৈছে নাচায় সে তৈছে করে নৃত্য॥
এইমত চৈতন্যপ্রভু একলে ঈশ্বর।
আর সব পারিষদ কেহ বা কিঙ্কর॥
গুরুবর্গ নিত্যানন্দ অদ্বৈত আচার্য্য।
শ্রীনিবাসাদি আর যত লঘু সম আর্য্য॥
সর্ব্ব-পারিষদ সবে লীলার সহায়।
সবা লঞা নিজকার্য্য সাধে গৌররায়॥
অদ্বৈতগোসাঞি নিতানন্দ দুই অঙ্গ।
দুই গোসাঞি লঞা প্রভুর যত কিছু রঙ্গ॥
অদ্বৈত আচার্য্যগোসাঞি সাক্ষাৎ ঈশ্বর।
প্রভু গুরু করি মানে তেঁহো ত কিঙ্কর॥
আচার্য্যগোসাঞির তত্ত্ব না যায় কথন।
কৃষ্ণ অবতারি যেহোঁ তারিল ভুবন॥
নিত্যানন্দস্বরূপ পূর্ব্বে হইলা লক্ষ্মণ।
লঘু ভ্রাতা হৈয়া করে রামের সেবন॥
রামের চরিত্র সব দুঃখের কারণ।
স্বতন্ত্র লীলার দুঃখ সহেন লক্ষ্মণ॥
নিষেধ করিতে নারে যাতে ছোট ভাই।
মৌন করি রহে লক্ষ্মণ মনে দুঃখ পাই॥
কৃষ্ণাবতারে জ্যেষ্ঠ হৈলা সেবার কারণে।
কৃষ্ণকে করাইল নানা সুখ-আস্বাদনে॥

শ্রীচৈতন্য সেই কৃষ্ণ নিতানন্দ রাম।
নিত্যানন্দ পূর্ণ করে চৈতন্যের কাম॥
নিত্যানন্দমহিমা-সিন্ধু অনন্ত অপার।
এক কণ স্পর্শি মাত্র সে কৃপা তাঁহার॥
আর এক শুন তাঁর কৃপার মহিমা।
অধম জীবেরে চঢ়াইল ঊর্দ্ধসীমা॥

বেদগুহ্য কথা এই অযোগ্য কহিতে।
তথাপি কহিয়ে তাঁর কৃপা প্রকাশিতে॥
উল্লাসের বশে লিখি তোমার প্রসাদ।
নিত্যানন্দ প্রভু মোর ক্ষম অপরাধ॥
অবধূতগোসাঞির এক ভৃত্য প্রেমধাম।
মীনকেতন রামদাস হয় তার নাম॥
আমার আলয়ে অহোরাত্র সঙ্কীর্ত্তন।
তাহাতে আইলা তিঁহো পাঞা নিমন্ত্রণ॥
মহাপ্রেমময় তিঁহো বসিলা অঙ্গনে।
সকল বৈষ্ণব তাঁর বন্দিলা চরণে॥
নমস্কার করিতে কারো উপরেতে চড়ে।
প্রেমে কারে বংশী মারে কাহারে চাপড়ে॥
যে নেত্রে দেখিতে অশ্রু মনে হয় যার।
সেই নেত্রে অবিচ্ছিন্ন বহে অশ্রুধার॥
কভু কোন অঙ্গে দেখি পুলক-কদম্ব।
এক অঙ্গে জাড্য তার আর অঙ্গে কম্প॥
নিত্যানন্দ বলি যবে করেন হুঙ্কার।
তাহা দেখি লোকের হয় মহা চমৎকার॥
গুণার্ণব মিশ্র নামে এক বিপ্র আর্য্য।
শ্রীমূর্ত্তি-নিকটে তেঁহো করে সেবাকার্য্য॥
অঙ্গনে আসিয়া তেঁহো না কৈল সম্ভাষ।
তাহা দেখি ক্রুদ্ধ হঞা বলে রামদাস॥
এই ত দ্বিতীয় সূত শ্রীরোমহর্ষণ।
বলরামে দেখি যে না কৈল প্রত্যুদ্গম॥
এত বলি নাচে গায় করয়ে সন্তোষ।
কৃষ্ণকার্য্য করে বিপ্র না কৈল রোষ॥
উৎসবান্তে গেলা তেঁহো করিয়া প্রসাদ।
মোর ভ্রাতা-সনে তাঁর কিছু হৈল বাদ॥

চৈতন্যগোসাঞিতে তাঁর সুদৃঢ় বিশ্বাস।
নিত্যানন্দ প্রতি কিছু বিশ্বাস-আভাস॥
ইহা শুনি রামদাসের দুঃখ হৈল মনে।
তবে ত ভ্রাতারে আমি করিল ভর্ৎসনে॥
দুই ভাই একতনু সমানপ্রকাশ।
নিত্যানন্দ না মানিলে তোমার হৈবে সর্ব্বনাশ॥
একে ত বিশ্বাস অন্যে না কর সম্মান।
অর্দ্ধকুক্কুটী-ন্যায় তোমার প্রমাণ॥
কিংবা দুই না মানিয়া হও ত পাষণ্ড।
একে মানি আরে না মানি এইমত ভণ্ড॥
ক্রুদ্ধ হঞা বংশী ভাঙ্গি চলে রামদাস।
তৎকালে আমার ভ্রাতার হৈল সর্ব্বনাশ॥
এই ত কহিল তাঁর সেবক-প্রভাব।
আর এক কহি তাঁর দয়ার স্বভাব॥
ভাইকে ভর্ৎসিনু মুঞি লঞা এই গুণ।
সেই রাত্র্যে প্রভু মোরে দিলা দরশন॥
নৈহাটি নিকটে ঝামটপুর নামে গ্রাম।
তাঁহি স্বপ্নে দেখা দিলা নিত্যানন্দ রাম॥
দণ্ডবৎ হৈয়া আমি পড়িনু ভূমিতে।
নিজপাদপদ্ম প্রভু দিলা মোর মাথে॥
উঠ উঠ বলি মোরে বলে বারবার।
উঠি তাঁর রূপ দেখি হৈনু চমৎকার॥
শ্যাম চিক্কণকান্তি প্রকাণ্ডশরীর।
সাক্ষাৎ কন্দর্প যৈছে মহামল্ল বীর॥
সুবলিত হস্তপদ কমলনয়ান।
পট্টবস্ত্র শিরে পট্টবস্ত্র পরিধান॥
সুবর্ণকুণ্ডল কর্ণে স্বর্ণাঙ্গদ বালা।
পায়েতে নূপুর বাজে কণ্ঠে পুষ্পমালা॥

এক গৌড়িয়া দিয়াছে কান্থা ধুঞা শুখাইতে ॥
তারে কহে আরে ভাই কর উপকারে।
এই ভোট লঞা এই কাঁথা দেহ মোরে ॥
সেই কহে হাস্য কর প্রামাণিক হঞা।
বহুমূল্য ভোট দিবে কেনে কাঁথা লঞা ॥
তেহোঁ কহে হাস্য নহে কহি সত্যবাণী।
ভোট লহ তুমি দেহ মোরে কাঁথাখানি ॥
এত বলি কাঁথা লইল ভোট তারে দিয়া।
গোসাঞির ঠাঞি আইল কাঁথা গলে দিয়া ॥
প্রভু কহে তোমার ভোটকম্বল কোথা গেল।
প্রভু-পদে সব কথা গোসাঞি কহিল ॥
প্রভু কহে ইহা আমি করিয়াছি বিচার।
বিষয়-রোগ খণ্ডাইল কৃষ্ণ যে তোমার ॥
সে কেন রাখিবে তোমার শেষ বিষয়ভোগ।
রোগ খণ্ডি সদ্বৈদ্য না রাখে শেষরোগ ॥
তিন মুদ্রার ভোট গায় মধুকরী গ্রাস।
ধর্ম্মহানি হয় লোকে করে উপহাস ॥
গোসাঞি বলে যে খণ্ডিল কুবিষয়-রোগ।
তাঁর ইচ্ছায় গেল মোর শেষ বিষয়ভোগ ॥
প্রসন্ন হইয়া প্রভু তারে কৃপা কৈল।
তাঁর কৃপায় প্রশ্ন করিতে তার শক্তি হৈল ॥
পূর্ব্বে যৈছে রায়-পাশ প্রভু প্রশ্ন কৈল।
তাঁর শক্ত্যে রামানন্দ তার উত্তর দিল ॥
ইহাঁ প্রভুর শক্ত্যে প্রশ্ন করে সনাতন।
আপনে মহাপ্রভু করেন তত্ত্বনিরূপণ ॥
তবে সনাতন প্রভুর চরণে ধরিয়া।
দৈন্য বিনতি করে দন্তে তৃণ লঞা ॥
নীচজাতি নীচসঙ্গী পতিত অধম।
কুবিষয়-কূপে পড়ি গোঙাইনু জনম ॥
আপনার হিতাহিত কিছুই না জানি।

গ্রাম্যব্যবহারে পণ্ডিত তাই সত্য মানি ॥
কৃপা করি যদি মোরে করিয়াছ উদ্ধার ।
আপন কৃপাতে কহ কর্ত্তব্য আমার ॥
কে আমি আমারে কেন জারে তাপত্রয় ।
ইহা নাহি জানি কেমনে হিত হয় ॥
সাধ্য-সাধনতত্ত্ব পুছিতে না জানি ।
কৃপা করি সব তত্ত্ব কহ ত আপনি ॥
প্রভু কহে কৃষ্ণকৃপা তোমাতে পূর্ণ হয় ।
সব তত্ত্ব জান তোমার নাহি তাপত্রয় ॥
কৃষ্ণশক্তি ধর তুমি জান তত্ত্বভাব ।
জানি দার্ঢ্য লাগি পুছে সাধুর স্বভাব ॥

যোগ্যপাত্র হও তুমি ভক্তি প্রবর্ত্তাইতে ।
ক্রমে সব তত্ত্ব শুন কহিয়ে তোমাতে ॥
জীবের স্বরূপ হয় কৃষ্ণের নিত্যদাস ।
কৃষ্ণের তটস্থশক্তি ভেদাভেদ প্রকাশ ॥
সূর্য্যাংশ কিরণ যেন অগ্নি জ্বালাচয় ।
স্বাভাবিক কৃষ্ণের তিন শক্তি হয় ॥

কৃষ্ণের স্বাভাবিক তিন শক্তি পরিণতি ।
চিচ্ছক্তি জীবশক্তি আর মায়াশক্তি ॥

কৃষ্ণ ভুলি সেই জীব অনাদি বহির্ম্মুখ ।
অতএব মায়া তারে দেয় সংসার-দুঃখ ॥
কভু স্বর্গে উঠায় কভু নরকে ডুবায় ।
দণ্ড্য জনে রাজা যেন নদীতে চুবায় ॥

সাধু-শাস্ত্র-কৃপায় যদি কৃষ্ণোন্মুখ হয় ।
সেই জীব নিস্তরে মায়া তাহারে ছাড়য় ।

মায়ামুগ্ধ জীবের নাহি কৃষ্ণস্মৃতিজ্ঞান।
জীবের কৃপায় কৈল কৃষ্ণ বেদ-পুরাণ॥
শাস্ত্র গুরু আত্মা রূপে আপনা জানান।
কৃষ্ণ মোর প্রভু ত্রাতা জীবের হয় জ্ঞান॥
বেদশাস্ত্রে কহে সম্বন্ধ অভিধেয় প্রয়োজন।
কৃষ্ণপ্রাপ্তি সম্বন্ধ ভক্তিপ্রাপ্তির সাধন॥
অভিধেয় নাম ভক্তি প্রেম প্রয়োজন।
পুরুষার্থ-শিরোমণি প্রেম মহাধন॥
কৃষ্ণমাধুর্য্যসেবা-প্রাপ্তির কারণ।
কৃষ্ণসেবা করে কৃষ্ণরস-আস্বাদন॥
ইহাতে দৃষ্টান্ত যৈছে দরিদ্রের ঘরে।
সর্ব্বজ্ঞ আসি দুঃখ দেখি পুছয়ে তাহারে॥
তুমি কেনে এত দুঃখী তোমার আছে পিতৃধন।
তোরে না কহিল অন্যত্র ছাড়িল জীবন॥
সর্ব্বজ্ঞের বাক্যে করে ধনের উদ্দেশ।
ঐছে বেদ-পুরাণে জীবে কৃষ্ণ-উপদেশ॥
সর্ব্বজ্ঞের বাক্যে মূলধন অনুবন্ধ।
সর্ব্বশাস্ত্রে উপদেশ শ্রীকৃষ্ণ-সম্বন্ধ॥
বাপের ধন আছে জ্ঞানে ধন নাহি পায়।
সর্ব্বজ্ঞ কহে তারে প্রাপ্তির উপায়॥
এই স্থানে আছে ধন যদি দক্ষিণে খুদিবে।
ভীমরুল বরুলী উঠিবে ধন না পাইবে॥
পশ্চিমে খুদিবে তাহাঁ যক্ষ এক হয়।
সে বিঘ্ন করিবে ধন হাতে না পড়য়॥
উত্তরে খুদিলে আছে কৃষ্ণ অজগরে।
ধন নাহি পাবে খুদিতে গিলিবে সবারে॥
পূর্ব্বদিকে তাতে মাটী অল্প খুদিতে।
ধনের ঝাড়ি পড়িবেক তোমার হাতেতে॥
ঐছে শাস্ত্র কহে কর্ম্ম-জ্ঞানযোগ ত্যজি।
ভক্ত্যে কৃষ্ণ বশ হয় ভক্ত্যে তাঁরে ভজি॥

অতএব ভক্তি কৃষ্ণ-প্রাপ্তির উপায়।
অভিধেয় বলি তারে সর্ব্বশাস্ত্রে গায়॥
ধন পাইলে যৈছে সুখভোগফল পায়।
সুখভোগ হৈতে দুঃখ আপনি পলায়॥
তৈছে ভক্তিফল কৃষ্ণে প্রেম উপজায়।
প্রেমে কৃষ্ণাস্বাদ হৈলে ভব নাশ পায়॥
দারিদ্র্যনাশ ভবক্ষয় প্রেমের ফল নয়।
ভোগ প্রেমসুখ মুখ্য প্রয়োজন হয়॥
বেদশাস্ত্রে কহে সম্বন্ধ অভিধেয় প্রয়োজন।
কৃষ্ণ কৃষ্ণভক্তি প্রেম তিন মহাধন॥
বেদাদি সকল শাস্ত্রে কৃষ্ণ মুখ্য সম্বন্ধ।
তার জ্ঞানে আনুষঙ্গে যায় মায়াবন্ধ॥

কৃষ্ণের স্বরূপ অনন্ত বৈভব অপার।
চিচ্ছক্তি মায়াশক্তি জীবশক্তি আর॥
বৈকুণ্ঠ ব্রহ্মাণ্ডগণ শক্তিকার্য্য হয়।
স্বরূপশক্তি শক্তিকার্য্যের কৃষ্ণ সমাশ্রয়॥

কৃষ্ণের স্বরূপবিচার শুন সনাতন।
অদ্বয়জ্ঞানতত্ত্ব ব্রজে ব্রজেন্দ্রনন্দন॥
সর্ব্বাদি সর্ব্ব-অংশী কিশোরশেখর।
চিদানন্দ-দেহ সর্ব্বাশ্রয় সর্ব্বেশ্বর॥

স্বয়ং ভগবান কৃষ্ণ গোবিন্দ পর নাম।
সর্ব্বৈশ্বর্য্যপূর্ণ যাঁর পূর্ণ নিত্যধাম॥

জ্ঞান যোগ ভক্তি তিন সাধনের বশে।
ব্রহ্ম আত্মা ভগবান ত্রিবিধ প্রকাশে॥

ব্রহ্ম অঙ্গকান্তি তাঁর নির্ব্বিশেষ প্রকাশে।
সূর্য্য যেন চর্ম্মচক্ষে জ্যোতির্ম্ময় ভাসে॥

পরমাত্মা যেঁহো তেঁহো কৃষ্ণের এক অংশ।
আত্মার আত্মা হয় কৃষ্ণ সর্ব্ব-অবতংস॥

ভক্ত্যে ভগবানের অনুভব পূর্ণরূপ।
একই বিগ্রহ তাঁর অনন্ত স্বরূপ॥
স্বয়ং-রূপ তদেকাত্ম রূপাবেশ নাম।
প্রথমেই তিন রূপে রহে ভগবান॥
স্বয়ং-রূপে স্বয়ং-প্রকাশ দুইরূপে স্ফূর্ত্তি।
স্বয়ংরূপে এক কৃষ্ণ ব্রজে গোপমূর্ত্তি॥

অনন্ত অবতার কৃষ্ণের নাহিক গণন।
শাখাচন্দ্র ন্যায় করি দিগ্‌দরশন॥

প্রথমেই করে কৃষ্ণ পুরুষাবতার।
সেই ত পুরুষ হয় ত্রিবিধ প্রকার॥

অনন্ত শক্তিমধ্যে কৃষ্ণের তিন শক্তি প্রধান।
ইচ্ছাশক্তি ক্রিয়াশক্তি জ্ঞানশক্তি নাম॥
ইচ্ছাশক্তিপ্রধান কৃষ্ণ ইচ্ছায় সর্ব্বকর্ত্তা।
জ্ঞানশক্তিপ্রধান বাসুদেব চিত্তাধিষ্ঠাতা॥
ইচ্ছা জ্ঞান ক্রিয়া বিনা না হয় সৃজন।
তিনের তিন শক্তি মিলি প্রপঞ্চ-রচন॥
ক্রিয়াশক্তিপ্রধান সঙ্কর্ষণ বলরাম।
প্রাকৃতাপ্রাকৃত সৃষ্টি করেন নির্ম্মাণ॥
অহঙ্কারের অধিষ্ঠাতা কৃষ্ণের ইচ্ছায়।
গোলোক বৈকুণ্ঠ সৃজে চিচ্ছক্তি দ্বারায়॥
যদ্যপি অসৃজ্য নিত্য চিচ্ছক্তি-বিলাস।

তথাপি সঙ্কর্ষণ-ইচ্ছায় তাহার প্রকাশ॥

মায়া দ্বারা সৃজে তেঁহো ব্রহ্মাণ্ডের গণ।
জড়রূপ প্রকৃতি নহে ব্রহ্মাণ্ডের কারণ॥
জড় হৈতে সৃষ্টি নহে ঈশ্বরশক্তি বিনে।
তাহাতে সঙ্কর্ষণ করে শক্তি-আধানে॥
ঈশ্বরের শক্ত্যে সৃষ্টি করয়ে প্রকৃতি।
লৌহ যেন অগ্নিশক্ত্যে হয় দাহশক্তি॥

সৃষ্টি হেতু যেই মূর্ত্তি প্রপঞ্চাবতারে।
সেই ঈশ্বরমূর্ত্তি অবতার নাম ধরে॥
মায়াতীত পরব্যোমে সবার অবস্থান।
বিশ্বে অবতরি ধরে অবতার নাম॥
মায়া অবলোকিতে শ্রীসঙ্কর্ষণ।
পুরুষরূপে অবতীর্ণ হইলা প্রথম॥

মায়ার যে দুই বৃত্তি মায়া আর প্রধান।
মায়া নিমিত্ত-হেতু বিশ্বের প্রকৃতি উপাদান॥
সেই পুরুষ মায়া পানে করে অবধান।
প্রকৃতি ক্ষুভিত করি বীর্য্যের আধান॥
স্বাঙ্গ-বিশেষাভাস রূপে প্রকৃতি স্পর্শন।
জীবরূপ বীজ তাতে কৈল সমর্পণ॥

তবে মহত্তত্ত্ব হৈতে ত্রিবিধ অহঙ্কার।
যাহা হৈতে দেবতা ইন্দ্রিয় ভূতের প্রচার॥
সর্ব্বতত্ত্ব মিলি সৃজিল ব্রহ্মাণ্ডের গণ।
অনন্ত ব্রহ্মাণ্ড তার নাহিক গণন॥
এই ত মহৎস্রষ্টা পুরুষ মহাবিষ্ণু নাম।
অনন্ত ব্রহ্মাণ্ড তাঁর লোমকূপে ধাম॥
গবাক্ষে উড়িয়া যৈছে রেণু আর যায়।

পুরুষ-নিশ্বাস সহ ব্রহ্মাণ্ড বাহিরায়॥
পুনরপি নিশ্বাস সহ যায় অভ্যন্তর।
অনন্ত ঐশ্বর্য্য তাঁর সব মায়া-পার॥

পুরুষাবতারের এই কহিল নিরূপণ।
লীলাবতারের এবে শুন সনাতন॥
লীলাবতার কৃষ্ণের না যায় গণন।
প্রধান করিয়া কহি দিগ্‌দরশন॥
মৎস্য কূর্ম্ম রঘুনাথ নৃসিংহ বামন।
বরাহাদি লেখা যার না পায় গণন॥

কোন কল্পে যদি যোগ্য জীব নাহি পায়।
আপনে ঈশ্বর তবে অংশে ব্রহ্মা হয়॥

নিজাংশকলায় কৃষ্ণ তমোগুণ অঙ্গীকরি।
সংহারার্থে মায়া সঙ্গে রুদ্ররূপ ধরি॥
মায়া-সঙ্গে বিকারে রুদ্র ভিন্নাভিন্ন রূপ।
জীবতত্ত্ব হয় নহে কৃষ্ণের স্বরূপ॥
দুগ্ধ যেন অম্লযোগে দধি-রূপ ধরে।
দুগ্ধান্তর বস্তু নহে দুগ্ধ হৈতে নারে॥

যুগাবতার এবে শুন সনাতন।
সত্য ত্রেতা দ্বাপর কলিযুগের বর্ণন॥
শুক্ল রক্ত কৃষ্ণ পীত ক্রমে চারি বর্ণ।
চারি বর্ণ ধরি কৃষ্ণ করেন যুগধর্ম্ম॥

সত্যযুগে ধ্যান ধর্ম্ম করেন শুক্লমূর্ত্তি ধরি।
কর্দ্দমকে বর দিলা যেঁহো কৃপা করি॥
কৃষ্ণ ধ্যান করে লোক জ্ঞান-অধিকারী।
ত্রেতায় ধর্ম্ম যজ্ঞ করায় রক্তবর্ণ ধরি॥

কৃষ্ণপাদার্চ্চন হয় দ্বাপরের ধর্ম্ম।
কৃষ্ণবর্ণে করায় লোক কৃষ্ণার্চ্চনকর্ম্ম॥

এই মন্ত্রে দ্বাপরে করে কৃষ্ণার্চ্চন।
কৃষ্ণনামসঙ্কীর্ত্তন কলিযুগের ধর্ম্ম॥
পীতবর্ণ ধরি তবে কৈল প্রবর্ত্তন।
প্রেমভক্তি দিলা লোকে লঞা ভক্তগণ॥
ধর্ম্মপ্রবর্ত্তন করে ব্রজেন্দ্রনন্দন।
প্রেমে গায় নাচে লোক করে সংকীর্ত্তন॥

আর তিন যুগাদিকে সেই ফল হয়।
কলিযুগে কৃষ্ণনামে সেই ফল পায়॥

চারি যুগাবতারের এই ত গণন।
শুনি ভঙ্গী করি তাঁরে পুছে সনাতন॥
রাজমন্ত্রী সনাতন বুদ্ধ্যে বৃহস্পতি।
প্রভুর কৃপাতে পুছেন অসঙ্কোচমতি॥
অতি ক্ষুদ্র জীব মুঞি নীচ নীচাচার।
কেমনে জানিব কলিতে কোন্ অবতার॥
প্রভু কহে অন্যাবতার শাস্ত্রর দ্বারা মানি।
কলিঅবতার তৈছে শাস্ত্র দ্বারা মানি॥
সর্ব্বজ্ঞ মুনির বাক্য শাস্ত্র পরমাণ।
আমা সবা জীবের হয় শাস্ত্র দ্বারা জ্ঞান॥
অবতার নাহি কহে আমি অবতার।
মুনি সব জানি করে লক্ষণ বিচার॥

স্বরূপলক্ষণ আর তটস্থলক্ষণ।
এই দুই লক্ষণে বস্তু জানে মুনিগণ॥
আকৃতি প্রকৃতি দুই স্বরূপলক্ষণ।
কার্য্য দ্বারা জ্ঞান এই তটস্থলক্ষণ॥

সনাতন কহে যাতে ঈশ্বরলক্ষণ।
পীতবর্ণ কার্য্য প্রেমদান সংকীর্ত্তন॥
কলিকালে সেই কৃষ্ণাবতার নিশ্চয়।
সুদৃঢ় করিয়া কহ যাউক সংশয়॥
প্রভু কহে চাতুরালী ছাড় সনাতন।
শক্ত্যাবেশাবতারের শুন বিবরণ॥
শক্ত্যাবেশাবতার কৃষ্ণের অসংখ্য গণন।
দিগ্‌দরশন করি মুখ্য মুখ্য জন॥
শক্ত্যাবেশ দুই রূপে গৌণ মুখ্য দেখি।
সাক্ষাৎ শক্ত্যে অবতার আবেশ বিভূতি লেখি॥
সনকাদি নারদ পৃথু পরশুরাম।
জীবরূপ ব্রহ্মার আবেশাবতার নাম॥
বৈকুণ্ঠে শেষ ধরা ধরয়ে অনন্ত।
এই মুখ্যাবেশাবতার বিস্তারে নাহি অন্ত॥
সনকাদ্যে জ্ঞানশক্তি নারদে ভক্তিশক্তি।
ব্রহ্মার সৃষ্টিশক্তি অনন্তে ভূধারণশক্তি॥
শেষে স্ব-সেবনশক্তি পৃথুতে পালন।
পরশুরামে দুষ্টনাশ বীর্য্যসঞ্চারণ॥

বিভূতি কহয়ে যৈছে গীতা একাদশে।
জগৎ ব্যাপিল কৃষ্ণভক্তিভাবাবেশে॥

এইত কহিল শক্ত্যাবেশ অবতার।
বাল্য পৌগণ্ড ধর্ম্মের শুনহ বিচার॥
কিশোরশেখর কৃষ্ণ ব্রজেন্দ্রনন্দন।
প্রকটলীলা করিবারে যবে করে মন॥
আদৌ প্রকট করায় মাতা পিতা ভক্তগণে।
পাছে প্রকট হয় জন্মাদিক লীলাক্রমে॥

পূতনাবধাদি যত লীলা ক্ষণে ক্ষণে।
সব নিত্য লীলা প্রকট করে অনুক্রমে॥
অনন্ত ব্রহ্মাণ্ড তাঁর নাহিক গণন।
কোন লীলা কোন ব্রহ্মাণ্ডে হয় প্রকটন॥
এইমত সব লীলা যেন গঙ্গাধার।
শেষ লীলা প্রকট করে ব্রজেন্দ্রকুমার॥
ক্রমে বাল্য পৌগণ্ড কিশোরতা-প্রাপ্তি।
রাস-আদি লীলা করে কৈশোরে নিত্য স্থিতি॥
নিত্যলীলা কৃষ্ণের সর্ব্বশাস্ত্রে কয়।
বুঝিতে নারি লীলা কেমনে নিত্য হয়॥
দৃষ্টান্ত দিয়া কহি তবে লোক সব জানে।
কৃষ্ণলীলা নিত্য জ্যোতিশ্চক্র প্রমাণে॥
জ্যোতিশ্চক্রে সূর্য্য যেন ফিরে রাত্রিদিনে।
সপ্তদ্বীপাম্বুধি লঙ্ঘি ফিরে ক্রমে ক্রমে॥
রাত্রি দিনে হয় ষষ্টিদণ্ড পরিমাণ।
তিন সহস্র ছয়শত পল যার নাম॥
সূর্য্যোদয় হৈতে ষষ্টিদণ্ড ক্রমোদয়।
সেই একদণ্ড অষ্টদণ্ডে প্রহর হয়॥
এক দুই তিন চারি প্রহরে অস্ত হয়।
চারি প্রহর রাত্রি গেলে পুনঃ সূর্য্যোদয়॥
ঐছে কৃষ্ণের লীলা-মণ্ডল চৌদ্দ মন্বন্তরে।
ব্রহ্মাণ্ডমণ্ডল ব্যাপি ক্রমে ক্রমে ফিরে॥
সওয়া শত বৎসরে কৃষ্ণের প্রকট প্রকাশ।
তাহা যৈছে ব্রজপুরে করিলা বিলাস॥
অলাতচক্রপ্রায় সেই লীলাচক্র ফিরে।
সব লীলা সব ব্রহ্মাণ্ডে ক্রমে উদয় করে॥
জন্ম বাল্য পৌগণ্ড কৈশোর প্রকাশ।
পূতনাবধাদি করি মৌষলান্ত বিলাস॥
কোন ব্রহ্মাণ্ডে কোন লীলা হয় অবস্থান।
তাতে নিত্যলীলা কহে নিগমপুরাণ॥

গোলোক গোকুলধাম বিভু কৃষ্ণ সম।
কৃষ্ণেচ্ছায় ব্রহ্মাণ্ডগণে তাহার সংক্রম॥
অতএব গোলোকস্থানে নিত্য বিহার।
ব্রহ্মাণ্ডগণের ক্রমে প্রকট তাহার॥
ব্রজে কৃষ্ণে সর্ব্বৈশ্বর্য্য প্রকাশে পূর্ণতম।
পুরীদ্বয়ে পরব্যোমে পূর্ণতর পূর্ণ॥

এক কৃষ্ণে ব্রজে পূর্ণতম ভগবান্।
আর সমস্বরূপ পূর্ণতর পূর্ণ নাম॥
সংক্ষেপে কহিল কৃষ্ণের স্বরূপবিচার।
অনন্ত কহিতে নারে ইহার বিস্তার॥
অনন্ত স্বরূপ কৃষ্ণের নাহিক গণন।
শাখাচন্দ্র ন্যায় করি দিগ্দরশন॥
ইহা যেই শুনে পড়ে সেই ভাগ্যবান্।
কৃষ্ণের স্বরূপতত্ত্বের হয় কিছু জ্ঞান॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## একবিংশ পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌর ভক্তবৃন্দ॥
কৃষ্ণের মহিমা বহু কেবা তার জ্ঞাতা।
বৃন্দাবনস্থানের দেখ আশ্চর্য্য বিভূতা॥
ষোল ক্রোশ বৃন্দাবন শাস্ত্রে প্রকাশে।
তার একদেশে ব্রহ্মাণ্ডজাণ্ড ভাসে॥
অপার ঐশ্বর্য্য কৃষ্ণের নাহিক গণন।
শাখাচন্দ্র ন্যায় করি দিগ্দরশন॥
ঐশ্বর্য্য কহিতে স্ফুরিল ঐশ্বর্য্য-সাগর।
মনেন্দ্রিয় ডুবিলা প্রভু হইলা ফাঁফর॥

কৃষ্ণের যতেক খেলা সর্ব্বোত্তম নরলীলা
নরবপু তাহার স্বরূপ।
গোপবেশ বেণুকর নবকিশোর নটবর
নিত্যলীলার হয় অনুরূপ॥
কৃষ্ণের মধুর রূপ শুন সনাতন।
যে রূপের এক কণ ডুবায় সব ত্রিভুবন
সর্ব্বপ্রাণী করে আকর্ষণ॥ ধ্রু॥
যোগমায়া চিচ্ছক্তি বিশুদ্ধ সত্ত্ব পরিণতি
তার শক্তি লোকে দেখাইতে।
এই রূপ-রতন ভক্তগণের গূঢ়ধন
প্রকট কৈল নিত্যলীলা হৈতে॥
রূপ দেখি আপনার কৃষ্ণের হৈল চমৎকার
আস্বাদিতে মনে উঠে কাম।
স্বসৌভাগ্য যার নাম সৌন্দর্য্যাদি গুণগ্রাম
এইরূপে নিত্য তাঁর ধাম॥
ভূষণের ভূষণ অঙ্গ তাহে ললিত ত্রিভঙ্গ
তাহার উপর ভ্রূধনু-নর্ত্তন।
তেরছ নেত্রান্ত বাণ তার দৃঢ় সন্ধান
বিন্ধে রাধা-গোপীগণ মন॥
ব্রহ্মাণ্ডাদি পরব্যোম তাঁহা যে স্বরূপগণ
তা সবার বলে হরে মন।
পতিব্রতা-শিরোমণি যারে কহে বেদবাণী
আকর্ষয়ে সেই লক্ষ্মীগণ॥
চড়ি গোপীর মনোরথে মন্মথের মন মথে
নাম ধরে মদনমোহন।
জিনি পঞ্চশর-দর্প স্বয়ং নব কন্দর্প
রাস করে লঞা গোপীগণ॥
নিজ সম সখা সঙ্গে গো-গণ চারণ রঙ্গে
বৃন্দাবনে স্বচ্ছন্দে বিহার।

যার বেণুধ্বনি শুনি স্থাবর জঙ্গম প্রাণী
পুলক কম্প অশ্রু বহে ধার॥
মুক্তাহার বকপাঁতি ইন্দ্রধনু পিঞ্ছ তথি
পীতাম্বর বিজলী সঞ্চার।
কৃষ্ণ-নবজলধর জগৎ-শস্য-উপর
বরিষয়ে লীলামৃতধার॥
মাধুর্য্য ভগবত্তা-সার ব্রজে কৈল পরচার
তাহা শুক ব্যাসের নন্দন।
স্থানে স্থানে ভাগবতে বর্ণিয়াছে জানাইতে
তাহা শুনি নাচে ভক্তগণ॥
কহিতে কৃষ্ণের রসে শ্লোক পড়ে প্রেমাবেশে
প্রেমে সনাতন-হাতে ধরি।
গোপীভাগ্য কৃষ্ণগুণ যে করিল বর্ণন
ভাবাবেশে মথুরা-নাগরী॥

তারুণ্যামৃত পারাবার তরঙ্গ লাবণ্য সার
তাতে সে আবর্ত্ত ভাবোদ্গম।
বংশীধ্বনি চক্রবাক নারীর মন তৃণপাত
তাহা ডুবায় না হয় উদ্গম॥
সখি হে কোন তপ কৈল গোপীগণ।
কৃষ্ণরূপ সুমাধুরী পিবি পিবি নেত্র ভরি
শ্লাঘ্য করে জন্ম তনু মন॥ ধ্রু॥
যে মাধুরীর ঊর্দ্ধ আন নাহি যার সমান
পরব্যোম স্বরূপের গণে।
যেঁহো সব অবতরী পরব্যোমের অধিকারী
এ মাধুর্য্য নাহি নারায়ণে॥
তাতে সাক্ষী সেই রমা নারায়ণের প্রিয়তমা
পতিব্রতাগণের উপাস্যা॥
তেঁহো যে মাধুর্য্য লোভে ছাড়ি সব কামভোগে
ব্রত করি করিল তপস্যা।

সেই ত মাধুর্য্য সার অন্ত সিদ্ধি নাহি তার
তেঁহো মাধুর্য্যাদি গুণখনি ॥
আর সব প্রকাশে তার দত্ত গুণ ভাসে
যাহা যত প্রকাশে কার্য্য জানি ॥
গোপীভাব দর্পণ নব নব ক্ষণে ক্ষণ
তার আগে কৃষ্ণের মাধুর্য্য।
দোঁহে করে হুড়াহুড়ি বাড়ে মুখ নাহি মুড়ি
নব নব দোঁহার প্রাচুর্য্য ॥
কর্ম্ম তপ যোগ জ্ঞান বিধিভক্তি জপ ধ্যান
ইহা হৈতে মাধুর্য্য দুর্লভ।
কেবল যে রাগমার্গে ভজে কৃষ্ণ অনুরাগে
তারে কৃষ্ণ মাধুর্য্য সুলভ ॥
সেই রূপ ব্রজাশ্রয় ঐশ্বর্য্য মাধুর্য্যময়
দিব্য গুণজ্ঞান রত্নালয়।
আনের বৈভব সত্তা কৃষ্ণ-দত্ত ভগবত্তা
কৃষ্ণ সর্ব্ব-আংশী সর্ব্বাশ্রয় ॥
শ্রী লজ্জা দয়া কীর্ত্তি ধৈর্য্য বৈশারদী মতি
এই সব কৃষ্ণে প্রতিষ্ঠিত।
সুশীল মৃদু বদান্য কৃষ্ণ সম নাহি অন্য
কৃষ্ণ করে জগতের হিত ॥
কৃষ্ণ দেখি যত জন কৈল নিমেষ নিন্দন
ব্রজে বিধি নিন্দে গোপীগণ।
সেই সব শ্লোক পড়ি মহাপ্রভু অর্থ করি
সুখে মাধুর্য্য করে আস্বাদন ॥

কামগায়ত্রী মন্ত্ররূপ হয় কৃষ্ণস্বরূপ
সার্দ্ধ চব্বিশ অক্ষর তার হয়।
সে অক্ষরচন্দ্রচয় কৃষ্ণে করি উদয়
ত্রিজগৎ কৈল কামময় ॥
সখি হে কৃষ্ণমুখ দ্বিজরাজ।

কৃষ্ণবপু সিংহাসনে বসি রাজ্য-শাসনে
করে সঙ্গে চন্দ্রের সমাজ ॥ ধ্রু ॥
দুই গণ্ড সুচিক্কণ জিনি মণি-দর্পণ
সেই-দুই পূর্ণচন্দ্র জানি।
ললাট অষ্টমী ইন্দু তাহাতে চন্দন-বিন্দু
সেই এক পূর্ণচন্দ্র মানি ॥
কর নখ চাঁদের হাট বংশী উপর করে নাট
তার গীত মুরলীর তান।
পদনখ-চন্দ্রগণ তলে করে নর্ত্তন
নূপুরের ধ্বনি যার গান ॥
নাচে মকরকুণ্ডল নেত্র লীলা-কমল
বিলাসী রাজা সতত নাচায়।
ভ্রূ ধনু নাসা বাণ ধনুর্গুণ দুই কান
নারী-মন লক্ষ্য বিন্ধে তায় ॥
এই চাঁদের বড় নাট পসারি চাঁদের হাট
বিনি মূলে বিলায় নিজামৃত।
কাঁহো স্মিত জ্যোৎস্নামৃতে কাহাকে অধরামৃতে
সব লোক করে আপ্যায়িত ॥
বিপুল আয়তারুণ মদন-মদ-ঘূর্ণন
মন্ত্রী যার এ দুই নয়ন।
লাবণ্য-কেলি-সদন জননেত্র-রসায়ন
সুখময় গোবিন্দ-বদন ॥
যার পুণ্যপুঞ্জফলে সে মুখ-দর্শন মিলে
দুই আঁখি কি করিব পান।
দ্বিগুণ বাড়ে তৃষ্ণা লোভ পিতে নারে মনঃক্ষোভ
দুঃখে করে বিধির নিন্দন ॥
না দিলেক লক্ষ কোটি সবে দিলে আঁখি দুটি
তাতে দিল নিমেষ আচ্ছাদনে।
বিধি জড় তপোধন রসশূন্য তার মন
নাহি জানে যোগ্য সৃজনে ॥

যে দেখিবে কৃষ্ণানন তার করে দ্বিনয়ন
বিধি হইয়া হেন অবিচার।
মোর যদি বোল ধরে কোটি আঁখি তার করে
তবে জানি যোগ্যসৃষ্টি তার॥
কৃষ্ণাঙ্গ-মাধুর্য্য-সিন্ধু মুখ সুমধুর ইন্দু
অতি মধুস্মিত সুকিরণে।
এ তিনে লাগিল মন লোভে করে আস্বাদন
শ্লোক পড়ে স্বহস্তে চালনে॥

সনাতন কৃষ্ণমাধুর্য্য অমৃতের সিন্ধু।
মোর মন সান্নিপাতি সব পিতে করে মতি
দুর্দ্দৈব-বৈদ্য না দেয় একবিন্দু॥ ধ্রু॥
কৃষ্ণাঙ্গ লাবণ্যপুর মধুর হৈতে সুমধুর
তাতে সেই মুখ-সুধাকর।
মধুর হৈতে সুমধুর তাতে হৈতে সুমধুর
তার যেই স্মিত জ্যোৎস্নাভর॥
মধুর হৈতে সুমধুর তাহা হৈতে সুমধুর
তাতে হৈতে অতি সুমধুর।
আপনার এক কণে ব্যাপে সব ত্রিভুবনে
দশদিকে ব্যাপে যার পূর॥
স্মিত কিরণ সুকর্পূরে পৈশে অধর মধুরে
সেই মধু মাতায় ত্রিভুবনে।
বংশী-ছিদ্র-আকাশে তার গুণ শব্দ পৈশে
ধ্বনিরূপে পাইয়া পরিণামে॥
সে ধ্বনি চৌদিকে ধায় অণ্ড ভেদি বৈকুণ্ঠে যায়
জগতের বলে পৈশে কাণে।
সবা মাতোয়াল করি বলাৎকারে আনে ধরি
বিশেষতঃ যুবতীর গণে॥
ধ্বনি বড় উদ্ধত পতিব্রতার ভাঙ্গে ব্রত
পতিকোলে হৈতে টানি আনে।

বৈকুণ্ঠের লক্ষ্মীগণে যেই করে আকর্ষণে
তার আগে কেবা গোপীগণে॥
নীবি খসায় পতি-আগে গৃহকর্ম্ম করায় ত্যাগে
বলে ধরি আনে কৃষ্ণ-স্থানে।
লোকধর্ম্ম লজ্জাভয় সব জ্ঞান লুপ্ত হয়
ঐছে নাচায় সব নারীগণে॥
কাণের ভিতর বাসা করে আপনি তাঁহা সদা স্ফুরে
অন্য শব্দ না দেয় প্রবেশিতে।
আন কথা না শুনে কান আন বুলিতে বোলায় আন
এই কৃষ্ণের বংশীর চরিতে॥
পুনঃ কহে বাহ্যজ্ঞানে আন কহিতে কহিল আনে
কৃষ্ণ-কৃপা তোমার উপরে।
মোর চিত্তভ্রম করি নিজৈশ্বর্য্য-মাধুরী
মোর মুখে শুনায় তোমারে॥
আমি ত বাউল আন কহিতে আর কহি।
কৃষ্ণের মাধুর্য্য-স্রোতে ভাসি যাই বহি॥
তবে মহাপ্রভু ক্ষণ মৌন করি রহে।
মনে ধৈর্য্য করি পুনঃ সনাতনে কহে।
কৃষ্ণের মাধুরী আর মহাপ্রভুর মুখে।
ইহা যেই শুনে সেই ভাসে প্রেমসুখে॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## দ্বাবিংশ পরিচ্ছেদ

জয় জয় শ্রীকৃষ্ণচৈতন্য নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
এই ত কহিল সম্বন্ধতত্ত্বের বিচার।
বেদশাস্ত্রে উপদেশ কৃষ্ণ এক সার॥
এবে কহি শুন অভিধেয়-লক্ষণ।

যাহা হৈতে পাই কৃষ্ণ কৃষ্ণ-প্রেমধন ॥
কৃষ্ণভক্তি অভিধেয় সর্ব্বশাস্ত্রে কয়।
অতএব মুনিগণ কহিয়াছে নিশ্চয় ॥

অদ্বয়জ্ঞানতত্ত্ব কৃষ্ণ স্বয়ং ভগবান।
স্বরূপ-শক্তিরূপে তাঁর হয় অবস্থান ॥
স্বাংশ বিভিন্নাংশরূপে হইয়া বিস্তার।
অনন্ত বৈকুণ্ঠ ব্রহ্মাণ্ডে করেন বিহার ॥
স্বাংশ বিস্তার চতুর্ব্যূহ অবতারগণ।
বিভিন্নাংশ জীব তাঁর শক্তিতে গণন ॥
সেই বিভিন্নাংশ জীব দুই ত প্রকার।
এক নিত্যমুক্ত এক নিত্যসংসার ॥
নিত্যমুক্ত নিত্য কৃষ্ণচরণে উন্মুখ।
কৃষ্ণ-পারিষদ নাম ভুঞ্জে সেবা-সুখ ॥
নিত্যবন্ধ ভক্ত হৈতে নিত্য বহির্ম্মুখ।
নিত্যসংসার ভুঞ্জে নরকাদি দুঃখ ॥
সেই দোষে মায়া পিশাচী দণ্ড করে তারে।
আধ্যাত্মিক তাপত্রয় তারে জারি মারে ॥
কামক্রোধের দাস হঞা তার লাথি খায়।
ভ্রমিতে ভ্রমিতে যদি সাধু বৈদ্য পায় ॥
তার উপদেশ মন্ত্রে পিশাচী পলায়।
কৃষ্ণভক্তি পায় তবে কৃষ্ণ-নিকটে যায় ॥

কৃষ্ণভক্তি হয় অভিধেয় প্রধান।
ভক্তিমুখ-নিরীক্ষক কর্ম্মযোগ জ্ঞান ॥
এই সব সাধনের অতি তুচ্ছফল।
কৃষ্ণভক্তি বিনা তাহা দিতে নারে বল ॥

কেবল জ্ঞান মুক্তি দিতে নারে ভক্তি বিনে।
কৃষ্ণোন্মুখ সেই মুক্তি হয় বিনা জ্ঞানে ॥

কৃষ্ণনিত্যদাস জীব তাহা ভুলি গেল।
এই দোষে মায়া তার গলায় বান্ধিল॥
তাতে কৃষ্ণ ভজে করে গুরুর সেবন।
মায়াজাল ছুটে পায় কৃষ্ণের চরণ॥
চারিবর্ণাশ্রমী যদি কৃষ্ণ নাহি ভজে।
স্বকর্ম্ম করিলেও সে রৌরবে পড়ি মজে॥

জ্ঞানী জীবন্মুক্তি দশা পাইনু করি মানে।
বস্তুতঃ বুদ্ধি শুদ্ধ নহে কৃষ্ণভক্তি বিনে॥

কৃষ্ণ সূর্য্য সম মায়া হয় অন্ধকার।
যাঁহা কৃষ্ণ তাঁহা নাহি মায়ার অধিকার॥

ভক্তি-মুক্তি-সিদ্ধিকামী সুবুদ্ধি যদি হয়।
গাঢ় ভক্তিযোগে তবে কৃষ্ণকে ভজয়॥

অন্যকামী যদি করে কৃষ্ণের ভজন।
না মাগিলেও কৃষ্ণ তারে দেন স্বচরণ॥
কৃষ্ণ কহে আমায় ভজে মাগে বিষয়সুখ।
অমৃত ছাড়ি বিষ মাগে এত বড় মূর্খ॥
আমি বিজ্ঞ এই মূর্খে বিষয় কেনে দিব।
স্বচরণামৃত দিয়া বিষয় ভুলাইব॥

কাম লাগি কৃষ্ণ ভজে পায় কৃষ্ণরসে।
কাম ছাড়ি দাস হৈতে হয় অভিলাষে॥

সংসার ভ্রমিতে কোন ভাগ্যে কেহ তরে।
নদীর প্রবাহে যৈছে কাষ্ঠ লাগে তীরে॥

কোন ভাগ্যে কারো সংসার ক্ষয়োন্মুখ হয়।
সাধুসঙ্গে তবে কৃষ্ণ-রতি উপজয়॥

কৃষ্ণ যদি কৃপা করে কোন ভাগ্যবানে।
গুরু অন্তর্য্যামিরূপে শিখায় আপনে॥

সাধুসঙ্গে কৃষ্ণভক্ত্যে শ্রদ্ধা যদি হয়।
ভক্তিফল প্রেম হয় সংসার যায় ক্ষয়॥

মহৎকৃপা বিনা কোন কর্ম্মে সিদ্ধি নয়।
কৃষ্ণভক্তি দূরে রহু সংসার নহে ক্ষয়॥

সাধুসঙ্গ সাধুসঙ্গ সর্ব্বশাস্ত্রে কয়।
লবমাত্র সাধুসঙ্গ সর্ব্বসিদ্ধি হয়॥

কৃষ্ণ কৃপালু অর্জ্জুনেরে লক্ষ্য করিয়া।
জগতেরে রাখিয়াছে উপদেশ দিয়া॥

পূর্ব্ব আজ্ঞা বেদ কর্ম্ম ধর্ম্ম যোগ জ্ঞান।
সব সাধি অবশেষে আজ্ঞা বলবান॥
এই আজ্ঞাবলে ভক্তের শ্রদ্ধা যদি হয়।
সর্ব্বকর্ম্ম ত্যাগ করি কৃষ্ণ সে ভজয়॥

শ্রদ্ধা শব্দে বিশ্বাস কহে সুদৃঢ় নিশ্চয়।
কৃষ্ণে ভক্তি কৈলে সর্ব্বকর্ম্ম কৃত হয়॥

শ্রদ্ধাবান জন হয় ভক্তি-অধিকারী।
উত্তম মধ্যম কনিষ্ঠ শ্রদ্ধা অনুসারী॥
শাস্ত্রযুক্ত্যে শুনি পুনঃ দৃঢ় শ্রদ্ধা যার।
উত্তম অধিকারী সেই তারয়ে সংসার॥

শাস্ত্রযুক্তি নাহি জানে দৃঢ় শ্রদ্ধাবান।
মধ্যম অধিকারী সেই মহা ভাগ্যবান॥
যাহার কোমল শ্রদ্ধা সে কনিষ্ঠ জন।
ক্রমে ক্রমে তেঁহো ভক্ত হইবে উত্তম॥

সর্ব্বমহাগুণগণ বৈষ্ণব-শরীরে।
কৃষ্ণভক্তে কৃষ্ণের গুণ সকল সঞ্চরে॥

এই সব গুণ হয় বৈষ্ণব-লক্ষণ।
সব কহা নাহি যায় করি দিগ্‌দরশন॥
কৃপালু অকৃতদ্রোহ সত্যসার সম।
নির্দ্দোষ বদান্য মৃদু শুচি অকিঞ্চন॥
সর্ব্বোপকারক শান্ত কৃষ্ণৈকশরণ।
অকাম অনীহ স্থির বিজিতষড়্‌গুণ॥
মিতভুক্ অপ্রমত্ত মানদ অমানী।
গম্ভীর করুণ মৈত্র কবি দক্ষ মৌনী॥

কৃষ্ণভক্তি-জন্মমূল হয় সাধুসঙ্গ।
কৃষ্ণপ্রেম জন্মে তেঁহো পুনঃ মুখ্য অঙ্গ॥

অসৎসঙ্গত্যাগ এই বৈষ্ণব-আচার।
স্ত্রীসঙ্গী এক অসাধু কৃষ্ণভক্ত আর॥

এ সব ছাড়ি আর বর্ণাশ্রমধর্ম্ম।
অকিঞ্চন হঞা লয় কৃষ্ণের শরণ॥

ভক্তবৎসল কৃতজ্ঞ সমর্থ বদান্য।
হেন কৃষ্ণ ছাড়ি পণ্ডিত নাহি ভজে অন্য॥

বিজ্ঞ জনের হয় যদি কৃষ্ণ-গুণ-জ্ঞান।

অন্য ত্যজি ভজে তাতে উদ্ধব প্রমাণ॥

শরণাগত অকিঞ্চনের একই লক্ষণ।
তার মধ্যে প্রবেশয়ে আত্ম-সমর্পণ॥

শরণ লঞা করে কৃষ্ণে আত্মসমর্পণ।
কৃষ্ণ তারে তৎকালে করেন আত্মসম॥

এবে সাধনভক্তি কহি শুন সনাতন।
যাহা হৈতে পাই কৃষ্ণপ্রেম মহাধন॥

শ্রবণাদি ক্রিয়া তার স্বরূপ লক্ষণ।
তটস্থ লক্ষণে উপজয়ে প্রেমধন॥
নিত্যসাধ্য কৃষ্ণপ্রেম সাধ্য কভু নয়।
শ্রবণাদ্যে শুদ্ধচিত্তে করয়ে উদয়॥
এইত সাধনভক্তি দুইত প্রকার।
এক বৈধী ভক্তি রাগানুগা ভক্তি আর॥
রাগহীন জন ভজে শাস্ত্রের আজ্ঞায়।
বৈধীভক্তি বলি তারে সর্ব্বশাস্ত্রে গায়॥

বিবিধাঙ্গ সাধনভক্তি বহুত বিস্তার।
সংক্ষেপে কহিয়ে কিছু সাধনাঙ্গ সার॥
গুরুপদাশ্রয় দীক্ষা গুরুর সেবন।
সদ্ধর্ম্মশিক্ষাপৃচ্ছা সাধুমার্গানুগমন॥
কৃষ্ণপ্রীতে ভোগত্যাগ কৃষ্ণতীর্থে বাস।
যাবৎনির্ব্বাহ প্রতিগ্রহ একাদশ্যুপবাস॥
ধাত্র্যশ্বত্থ-গো-বিপ্র-বৈষ্ণব-পূজন।
সেবানামাপরাধাদি দূরে বিসর্জ্জন॥
অবৈষ্ণবসঙ্গত্যাগ বহু শিষ্য না করিবে।
বহুগ্রন্থকলাভ্যাস ব্যাখ্যান বর্জ্জিবে॥

হানি লাভ সম শোকাদির বশ না হইবে।
অন্য দেব অন্য শাস্ত্র নিন্দা না করিবে॥
বিষ্ণুবৈষ্ণবনিন্দা গ্রাম্যবার্ত্তা না শুনিবে।
প্রাণিমাত্রে মনোবাক্যে উদ্বেগ না দিবে॥
শ্রবণ কীর্ত্তন স্মরণ পূজন বন্দন।
পরিচর্য্যা দাস্য সখ্য আত্মনিবেদন॥
অগ্রে নৃত্যগীত বিজ্ঞপ্তি দণ্ডবৎ নতি।
অভ্যুত্থান অনুব্রজ্যা তীর্থগৃহে গতি॥
পরিক্রমা স্তবপাঠ জপ সঙ্কীর্ত্তন।
ধূপ মাল্য গন্ধ মহাপ্রসাদ ভোজন॥
আরাত্রিক-মহোৎসব শ্রীমূর্ত্তিদর্শন।
নিজ প্রিয় দান ধ্যান তদীয়-সেবন॥
তদীয় তুলসী বৈষ্ণব মথুরা ভাগবত।
এই চারি সেবা হয় কৃষ্ণের অভিমত॥
কৃষ্ণার্থে অখিল চেষ্টা তৎকৃপাবলোকন।
জন্মদিনাদি মহোৎসব লঞা ভক্তগণ॥
সর্ব্বদা শরণাগতি কার্ত্তিকাদি ব্রত।
চতুঃষষ্টি অঙ্গ এই পরম মহত্ত্ব॥
সাধুসঙ্গ নামকীর্ত্তন ভাগবতশ্রবণ।
মথুরা-বাস শ্রীমূর্ত্তি শ্রদ্ধায় সেবন॥
সকল সাধনশ্রেষ্ঠ এই পঞ্চ অঙ্গ।
কৃষ্ণপ্রেম জন্মায় পাঁচের অল্প সঙ্গ॥

এক অঙ্গ সাধে কেহ সাধে বহু অঙ্গ।
নিষ্ঠা হৈলে উপজয়ে প্রেমের তরঙ্গ॥
এক অঙ্গে সিদ্ধি পাইল বহু ভক্তগণ।
অম্বরীষাদি ভক্তের বহু অঙ্গ সাধন॥

কাম ত্যাগি কৃষ্ণ ভজে-শাস্ত্র-আজ্ঞা মানি।
দেব-ঋষি-পিত্রাদির কভু নহে ঋণী॥

বিধি ধর্ম্ম ছাড়ি ভজে কৃষ্ণের চরণ।
নিষিদ্ধ পাপাচারে তার কভু নহে মন॥
অজ্ঞানেও হয় যদি পাপ উপস্থিত।
কৃষ্ণ তারে শুদ্ধ করে না করে প্রায়শ্চিত্ত॥

জ্ঞান বৈরাগ্য ভক্তির কভু নহে অঙ্গ।
অহিংসা নিয়মাদি বুলে কৃষ্ণভক্ত-সঙ্গ॥

বিধি-ভক্তিসাধনের কহিল বিবরণ।
রাগানুগা ভক্তির লক্ষণ শুন সনাতন॥
রাগাত্মিকা ভক্তি মুখ্যা ব্রজবাসিজনে।
তার অনুগত ভক্তির রাগানুগা নামে॥
ইষ্টে গাঢ়তৃষ্ণা রাগ স্বরূপলক্ষণ।
ইষ্টে আবিষ্টতা তটস্থ-লক্ষণ কথন॥
রাগময়ী ভক্তির হয় রাগাত্মিকা নাম।
তাহা শুনি লুব্ধ হয় কোন ভাগ্যবান॥
লোভে ব্রজবাসীর ভাবে করে অনুগতি।
শাস্ত্রযুক্তি নাহি মানে রাগানুগার প্রকৃতি॥

বাহ্য অন্তর ইহার দুই ত সাধন।
বাহ্যে সাধক দেহে করে শ্রবণ কীর্ত্তন॥
মনে নিজ সিদ্ধ দেহ করিয়া ভাবন।
রাত্রি-দিনে করে ব্রজে কৃষ্ণের সেবন॥

নিজাভীষ্ট কৃষ্ণ প্রেষ্ঠ পাছে ত লাগিঞা।
নিরন্তর মনে করে অন্তর্মনা হঞা॥

দাস সখা পিত্রাদি প্রেয়সীর গণ।
রাগমার্গে নিজ নিজ ভাবের গণন॥

এইমত করে যেবা রাগানুগা ভক্তি।
কৃষ্ণের চরণে তার উপজয়ে প্রীতি॥
প্রেমাঙ্কুর রতিভাব হয় দুই নাম।
যাহা হইতে বশ হয় শ্রীভগবান॥
যাহা হইতে পাই কৃষ্ণের প্রেম-সাধন।
এই ত কহিল অভিধেয় বিবরণ॥
অভিধেয় সাধনভক্তি শুনে যেই জন।
অচিরাতে পায় সেই কৃষ্ণপ্রেমধন॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## ত্রয়োবিংশ পরিচ্ছেদ

জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
এবে শুন ভক্তিফল প্রেম-প্রয়োজন।
যাহার শ্রবণে হয় ভক্তিরসজ্ঞান॥
কৃষ্ণে রতি গাঢ় হৈলে প্রেম অভিধান।
কৃষ্ণভক্তিরসের সেই স্থায়িভাব নাম॥

এই দুই ভাবের স্বরূপ তটস্থ লক্ষণ।
প্রেমের লক্ষণ এবে শুন সনাতন॥

কোন ভাগ্যে কোন জীবের শ্রদ্ধা যদি হয়।
তবে সেই জীব সাধুসঙ্গ যে করয়॥
সাধুসঙ্গ হৈতে হয় শ্রবণ কীর্ত্তন।
সাধনভক্ত্যে হয় সর্ব্বানর্থ-নিবর্ত্তন॥
অনর্থ-নিবৃত্তি হৈলে ভক্তিনিষ্ঠা হয়।
নিষ্ঠা হৈতে শ্রবণাদ্যে রুচি উপজয়॥

রুচি হৈতে হয় তবে আসক্তি প্রচুর।
আসক্তি হৈতে চিত্তে জন্মে রতির অঙ্কুর॥
সেই রতি গাঢ় হৈলে ধরে প্রেম নাম।
সেই প্রেমা প্রয়োজন সর্ব্বানন্দধাম॥

যাহার হৃদয়ে এই ভাবাঙ্কুর হয়।
তাহাতে এতেক চিহ্ন সর্ব্বশাস্ত্রে কয়॥

এই নব প্রীত্যঙ্কুর যার চিত্তে হয়।
প্রাকৃত ক্ষোভে তার ক্ষোভ নাহি হয়॥

কৃষ্ণসম্বন্ধ বিনা ব্যর্থ কাল নাহি যায়।
ভুক্তি সিদ্ধি ইন্দ্রিয়ার্থ তারে নাহি ভায়॥

সর্ব্বোত্তম আপনাকে হীন করি মানে।
কৃষ্ণ কৃপা করিবেন দৃঢ় করি জানে॥

সমুৎকণ্ঠা হয় সদা লালসা প্রধান।
নামগানে সদা রুচি লয়ে কৃষ্ণনাম॥

কৃষ্ণ-গুণাখ্যানে হয় সর্ব্বদা আসক্তি।
কৃষ্ণলীলা-স্থানে করে সর্ব্বদা বসতি॥

কৃষ্ণে রতির চিহ্ন এই কৈল বিবরণ।
কৃষ্ণপ্রেমার চিহ্ন এবে শুন সনাতন॥
যার চিত্তে কৃষ্ণপ্রেমা করয়ে উদয়।
তার বাক্য ক্রিয়া মুদ্রা বিজ্ঞে না বুঝয়॥

প্রেম ক্রমে বাড়ি হয় স্নেহ মান প্রণয়।
রাগ অনুরাগ ভাব মহাভাব হয়॥

যৈছে বীজ ইক্ষু রস গুড় খণ্ড সার।
শর্করা সিতা মিছরি শুদ্ধ মিছরি আর॥
ইহা যৈছে ক্রমে ক্রমে নির্ম্মল বাড়ে স্বাদ।
রতি-প্রেমাদি তৈছে বাড়য়ে আস্বাদ॥
অধিকারী ভেদে রতি পঞ্চ প্রকার।
শান্ত দাস্য সখ্য বাৎসল্য মধুর রতি আর॥
এই পঞ্চ স্থায়িভাব হয় পঞ্চরস।
যেই রসে ভক্ত সুখী কৃষ্ণ হয় বশ॥
প্রেমাদিক স্থায়িভাব সামগ্রী মিলনে।
কৃষ্ণভক্তি রসরূপে পায় পরিণামে॥
বিভাব অনুভাব সাত্ত্বিক ব্যভিচারী।
স্থায়িভাব রস হয় মিলি এই চারি॥
দধি যেন খণ্ড মরিচ কর্পূর মিলনে।
রসালাখ্য রস হয় অপূর্ব্ব-আস্বাদনে॥
দ্বিবিধ বিভাব আলম্বন উদ্দীপন।
বংশীস্বরাদি উদ্দীপন কৃষ্ণাদি আলম্বন॥
অনুভাব স্মিত নৃত্য গীতাদি উদ্ভাস্বর।
স্তম্ভাদি সাত্ত্বিক অনুভাবের ভিতর॥
নির্ব্বেদ হর্ষাদিতে ত্রিংশ ব্যভিচারী।
সব মিলি রস হয় চমৎকারকারী॥
পঞ্চবিধ রস শান্ত দাস্য সখ্য বাৎসল্য।
মধুর নাম শৃঙ্গার রস সবাতে প্রাবল্য॥
শান্তরসে শান্ত রতি প্রেম পর্য্যন্ত হয়।
দাস্যে রতি রাগ পর্যন্ত ক্রমেতে বাঢ়য়॥
সখ্য বাৎসল্য রতি পায় অনুরাগ-সীমা।
সুবলাদ্যের ভাব পর্য্যন্ত প্রেমের মহিমা॥
শান্তাদি রসের যোগ বিয়োগ দুই ভেদ।
সখ্য বাৎসল্য যোগাদির অনেক বিভেদ॥
রূঢ় অধিরূঢ় ভাব কেবল মধুরে।
মহিষীগণে রূঢ় অধিরূঢ় গোপিকা-নিকরে॥

অধিরূঢ় মহাভাব দুইত প্রকার।
সম্ভোগে মাদন বিরহে মোহন নাম তার॥
মাদনে চুম্বনাদি হয় অনন্ত বিভেদ।
উদ্ঘূর্ণা চিত্রজল্প মোহন দুই ভেদ॥
চিত্রজল্প দশ অঙ্গ প্রজল্পাদি নাম।
ভ্রমরগীতা দশ শ্লোক তাহাতে প্রমাণ॥
উদ্ঘূর্ণা বিরহ-চেষ্টা দিব্যোন্মাদ নাম।
বিরহে কৃষ্ণস্ফূর্ত্তি আপনাকে কৃষ্ণজ্ঞান॥
সম্ভোগ বিপ্রলম্ভ দ্বিবিধ শৃঙ্গার।
সম্ভোগ অনন্ত-অঙ্গ নাহি অন্ত তার॥
বিপ্রলম্ভ চতুর্ব্বিধ পূর্ব্বরাগ মান।
প্রবাসাখ্য আর প্রেম-বৈচিত্ত্য আখ্যান॥
রাধিকাতে পূর্ব্বরাগ প্রসিদ্ধ প্রবাস মানে।
প্রেম-বৈচিত্ত্য শ্রীদশমে মহিষীর গণে॥

ব্রজেন্দ্রনন্দন কৃষ্ণ নায়ক-শিরোমণি।
নায়িকার শিরোমণি রাধা-ঠাকুরাণী॥

নায়ক-নায়িকা দুই রসের আলম্বন।
সেই দুই শ্রেষ্ঠ রাধা ব্রজেন্দ্রনন্দন॥

এই রস আস্বাদ নাহি অভক্তের গণে।
কৃষ্ণভক্তগণ করে রস আস্বাদনে॥

সংক্ষেপে কহিল এই প্রয়োজন বিবরণ।
পঞ্চম-পুরুষার্থ এই কৃষ্ণপ্রেমধন॥
পূর্ব্বে প্রয়াগে আমি রসের বিচারে।
তোমার ভাই রূপে কৈল শক্তির সঞ্চারে॥
তুমিহ করিহ ভক্তিশাস্ত্রের প্রচার।
মথুরায় লুপ্ত তীর্থের করিহ উদ্ধার॥
বৃন্দাবনে কৃষ্ণ-সেবা বৈষ্ণব-আচার।

ভক্তিস্মৃতি-শাস্ত্র করি করিহ প্রচার॥
যুক্ত বৈরাগ্য-স্থিতি সব শিক্ষাইল।
শুষ্ক বৈরাগ্য-জ্ঞান সব নিষেধিল॥

তবে সনাতন সব সিদ্ধান্ত পুছিল।
ভাগবত-সিদ্ধান্ত গূঢ় সকল কহিল॥
হরিবংশে কহিয়াছে গোলোকে নিত্যস্থিতি।
ইন্দ্র আদি করিল যবে শ্রীকৃষ্ণে স্তুতি॥
মৌষললীলা আর কৃষ্ণ-অন্তর্ধান।
কেশবাবতার আর বিরুদ্ধ ব্যাখ্যান॥
মহিষীহরণ-আদি সব মায়াময়।
ব্যাখ্যা শিখাইল যৈছে সুসিদ্ধান্ত হয়॥
তবে সনাতন প্রভুর চরণে ধরিয়া।
নিবেদন করে দন্তে তৃণগুচ্ছ লইয়া॥
নীচজাতি নীচসেবী মুঞি সুপামর।
সিদ্ধান্ত শিখাইলে যেই ব্রহ্মার অগোচর॥
মোর মন তুচ্ছ এই সিদ্ধান্তামৃতসিন্ধু।
মোর মন ছুঁইতে নারে ইহার এক বিন্দু॥
পঙ্গু নাচাইতে যদি হয় তোমার মন।
বর দেহ মোর মাথে ধরিয়া চরণ॥
মুঞি যে শিক্ষাইনু তোরে স্ফুরুক সকল।
এই তোমার বল হৈতে হবে মোর বল॥
তবে মহাপ্রভু তার শিরে ধরি কর।
বর দিল এই সব স্ফুরুক তোমার॥
সংক্ষেপে কহিল প্রেম-প্রয়োজন-সংবাদ।
বিস্তারি কহনে না যায় প্রভুর প্রসাদ॥
প্রভুর উপদেশামৃত শুনে যেই জন।
অচিরাতে মিলয়ে তারে কৃষ্ণ-প্রেমধন॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

## চতুর্বিংশ পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্য জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
তবে সনাতন প্রভুর চরণে ধরিয়া।
পুনরপি কহে কিছু বিনয় করিয়া॥
পূর্ব্বে শুনিয়াছি তুমি সার্ব্বভৌমস্থানে।
এক শ্লোকের আঠার অর্থ করিয়াছ ব্যাখ্যানে॥

আত্মারামাশ্চ মুনয়ঃ নির্গ্রন্থা অপ্যুরুক্রমে।
কুর্ব্বন্ত্যহৈতুকীং ভক্তিমিত্থম্ভূতগুণো হরিঃ॥

আশ্চর্য্য শুনিয়া মোর উৎকণ্ঠিত মন।
কৃপা করি কহ যদি জুড়ায় শ্রবণ॥
প্রভু কহে আমি বাতুল আমার বচনে।
সার্ব্বভৌম বাতুল তাহা সত্য করি মানে॥
কিবা প্রলাপিলাম তারে নাহি কিছু মনে।
তোমার সঙ্গবলে যদি কিছু হয় মনে॥
সহজে আমার কিছু অর্থ নাহি ভাসে।
তোমা সবা সঙ্গবলে যে কিছু প্রকাশে॥
একাদশ পদ এই শ্লোক সুনির্ম্মল।
পৃথক্ নানা অর্থ পদে করে ঝলমল॥
আত্মা শব্দে ব্রহ্ম দেহ মন যত্ন ধৃতি।
বুদ্ধি স্বভাব এই সাত অর্থ প্রাপ্তি।

এই সাতে রমে সেই আত্মারামগণ।
আত্মারামগণের আচরণ করিয়ে গণন॥
মুন্যাদি শব্দের অর্থ শুন সনাতন।
পৃথক্ পৃথক্ অর্থ করি পাছে করিব মিলন॥

মুনি শব্দে মননশীল আর কহে মৌনী।
তপস্বী ব্রতী যতী আর ঋষি মুনি॥
নির্গ্রন্থ শব্দে কহে অবিদ্যা-গ্রন্থহীন।
বিধি-নিষেধ-বেদশাস্ত্রজ্ঞানাদিবিহীন॥
মূর্খ নীচ ম্লেচ্ছ-আদি শাস্ত্ররিক্তগণ।
ধনসঞ্চয়ী নির্গ্রন্থ আর যে নির্ধন॥

উরুক্রম শব্দে কহে বড় যার ক্রম।
ক্রম শব্দে কহে এই পাদ-বিক্ষেপণ॥
শক্তি-কম্প পরিপাটী যুক্তিশক্ত্যে আক্রমণ।
চরণচালনে কাঁপাইল ত্রিভুবন॥

বিভুরূপে ব্যাপে শক্ত্যে ধারণ পোষণ।
মাধুর্য্যশক্ত্যে গোলোক ঐশ্বর্য্যে পরব্যোম॥
মায়াশক্ত্যে ব্রহ্মাণ্ডাদি পরিপাটী সৃজন।
উরুক্রম শব্দের এই অর্থ নিরূপণ॥

কুর্ব্বন্তি পদ এই পরস্মৈপদ হয়।
কৃষ্ণসুখ নিমিত্ত ভজনে তাৎপর্য্য কহয়॥

হেতু শব্দে কহে ভুক্তি আদি বাঞ্ছান্তরে।
ভুক্তি সিদ্ধি মুক্তি মুখ্য এ তিন প্রকারে॥
ভুক্তি শব্দে কহে ভোগ অনন্ত প্রকারে।
সিদ্ধি অষ্টাদশ মুক্তি পঞ্চবিধাকারে॥
এই যাঁহা নাহি সেই ভক্তি অহৈতুকী।
যাহা হৈতে বশ হয় শ্রীকৃষ্ণ কৌতুকী॥
ভক্তি শব্দের অর্থ হয় দশবিধাকার।
এক সাধন প্রেমভক্তি নব প্রকার॥
রতিলক্ষণা প্রেমলক্ষণা ইত্যাদি প্রচার।
ভাবরূপা মহাভাব-লক্ষণরূপা আর॥

শান্তভক্তের রতি বাড়ে প্রেম পর্য্যন্ত।
দাস্যভক্তের রতি হয় রাগদশা-অন্ত॥
সখাগণের রতি অনুরাগ পর্য্যন্ত।
পিতৃ-মাতৃ-স্নেহ আদি অনুরাগ-অন্ত॥
কান্তাগণের রতি পায় মহাভাবসীমা।
ভক্তি শব্দের কহিল এই অর্থের মহিমা॥
ইত্থম্ভূতগুণ শব্দের শুনহ ব্যাখ্যান।
ইত্থং শব্দের ভিন্ন অর্থ গুণ শব্দের আন॥
ইত্থম্ভূতগুণ শব্দের অর্থ পূর্ণানন্দময়।
যার আগে ব্রহ্মানন্দ তৃণপ্রায় হয়॥

সর্ব্বাকর্ষক সর্ব্বাহ্লাদক মহারসায়ন।
আপনার বেগে করে সর্ব্ব বিস্মরণ॥
ভুক্তিসুখ মুক্তিসিদ্ধি ছাড়ায় যার গন্ধে।
অলৌকিক শক্তিগুণে কৃষ্ণকৃপায় বান্ধে॥
শাস্ত্রযুক্তি নাহি ইহাঁ সিদ্ধান্তবিচার।
এই স্বভাবগুণে যাতে মাধুর্য্যের সার॥
গুণ শব্দের অর্থ কৃষ্ণের গুণ অনন্ত।
সৎ চিৎ রূপ গুণ সর্ব্ব পূর্ণানন্দ॥
ঐশ্বর্য্য মাধুর্য্য কারুণ্য স্বরূপ পূর্ণতা।
ভক্তবাৎসল্য আত্মা পর্য্যন্ত বদান্যতা॥
অলৌকিক রূপ রস সৌরভাদি গুণ।
কারো মন কোন গুণে করে আকর্ষণ॥

হরি শব্দে নানা অর্থ দুই মুখ্যতম।
সর্ব্ব অমঙ্গল হরে প্রেম দিয়া হরে মন॥
যৈছে তৈছে যোই কোই করয়ে স্মরণ।
চারিবিধ তাপ তার করে সংহরণ॥

তবে করে ভক্তি-বাধক কর্ম অবিদ্যা নাশ।

শ্রবণাদ্যের ফল প্রেমা করয়ে প্রকাশ॥
নিজগুণে তবে হরে দেহেন্দ্রিয়মন।
ঐছে কৃপালু কৃষ্ণ ঐছে তাঁর গুণ॥
চারি পুরুষার্থ ছাড়ায় হরে সবার মন।
হরি শব্দের এই মুখ্য কহিল লক্ষণ॥
অপি চ দুই শব্দ তাতে অব্যয় হয়।
যেই অর্থ লাগাইয়ে সেই অর্থ হয়॥
তথাপি চকারের কহে মুখ্য সাত অর্থ।
অপি শব্দে মুখ্য অর্থ সাত বিখ্যাত॥

এই একাদশ পদের অর্থ নির্ণয়।
এবে শ্লোক-অর্থ করি যথা যে লাগয়॥
ব্রহ্ম শব্দের অর্থ তত্ত্ব সর্ব্ববৃহত্তম।
স্বরূপ ঐশ্বর্য্য করি নাহিক যার সম॥
সেই ব্রহ্মশব্দে কহে স্বয়ং ভগবান।
অদ্বিতীয়-জ্ঞান যাহা বিনা নাহি আন॥

সেই দুই তত্ত্ব কৃষ্ণ স্বয়ং ভগবান।
তিনকালে সত্য সেই শাস্ত্র পরমাণ॥

আত্মা শব্দে কহে কৃষ্ণ বৃহত্ত্বস্বরূপ।
সর্ব্বব্যাপক সর্ব্বসাক্ষী পরম স্বরূপ॥

সেই কৃষ্ণপ্রাপ্তি হেতু ত্রিবিধ সাধন।
জ্ঞান যোগ ভক্তি তিনের পৃথক্ লক্ষণ॥
তিন সাধনে ভগবান তিন স্বরূপে ভাসে।
ব্রহ্ম পরমাত্মা ভগবত্তা প্রকাশে॥

ব্রহ্ম আত্মা শব্দে যদি কৃষ্ণকে কহয়।
রূঢ়িবৃত্ত্যে নির্ব্বিশেষ অন্তর্য্যামী কয়॥

জ্ঞানমার্গে নির্ব্বিশেষ ব্রহ্ম প্রকাশে।
যোগমার্গে অন্তর্য্যামী স্বরূপেতে ভাসে॥
রাগভক্তি বিধিভক্তি হয় দুইরূপ।
স্বয়ং ভগবত্ত্ব প্রকাশ দুই ত স্বরূপ॥
রাগভক্ত্যে ব্রজে স্বয়ং ভগবান পায়।
বিধিভক্ত্যে পার্ষদদেহে বৈকুণ্ঠেতে যায়॥

সেই উপাসক হয় ত্রিবিধ প্রকার।
অকাম মোক্ষকাম সর্ব্বকাম আর॥

বুদ্ধিমানের অর্থ যদি বিচারজ্ঞ হয়।
নিজ কাম লাগি তবে কৃষ্ণেরে ভজয়॥
ভক্তি বিনা কোন সাধন দিতে নারে ফল।
সব ফল দেয় ভক্তি স্বতন্ত্র প্রবল॥
অজাগলস্তন-প্রায় অন্য সাধন।
অতএব হরি ভজে বুদ্ধিমান জন॥

আর্ত্ত অর্থার্থী দুই সকাম ভিতরে গণি।
জিজ্ঞাসু জ্ঞানী দুই মোক্ষকাম মানি॥
এই চারি সুকৃতি হয়ে মহাভাগ্যবান।
তত্তৎ কামাদি ছাড়ি হয় শুদ্ধ-ভক্তিমান॥
সাধুসঙ্গকৃপা কিবা কৃষ্ণের কৃপায়।
কামাদি দুঃসঙ্গ ছাড়ি শুদ্ধভক্তি পায়॥

দুঃসঙ্গ কহি কৈতব আত্মবঞ্চনা।
কৃষ্ণ কৃষ্ণভক্তি বিনা অন্য কামনা॥

প্র শব্দে মোক্ষবাঞ্ছা কৈতবপ্রধান।
এক শ্লোকে শ্রীধরস্বামী করিয়াছেন ব্যাখ্যান॥
সকামভক্ত অজ্ঞ জ্ঞানী দয়ালু ভগবান্।

স্বচরণ দিয়া করে ইচ্ছার পিধান ॥

সাধুসঙ্গ কৃষ্ণসেবা ভক্তির স্বভাব।
এ তিনে ছাড়ায় সব করে কৃষ্ণে ভাব ॥
আগে যত যত অর্থ ব্যাখ্যান করিব।
কৃষ্ণগুণাস্বাদের এই হেতু জানিব ॥
শ্লোক ব্যাখ্যা লাগি এই করিল আভাস।
এবে করি শ্লোকের মূল অর্থ প্রকাশ ॥
জ্ঞানমার্গে উপাসক দুই ত প্রকার।
কেবল ব্রহ্মোপাসক মোক্ষাকাঙ্ক্ষী আর ॥
কেবল ব্রহ্মোপাসক তিন ভেদ হয়।
সাধক ব্রহ্মময় প্রাপ্তব্রহ্মলয় ॥
ভক্তি বিনা কেবল জ্ঞানে মুক্তি নাহি হয়।
ভক্তিসাধন করে যেই প্রাপ্তব্রহ্মলয় ॥
ভক্তির স্বভাব ব্রহ্মে করে আকর্ষণ।
দিব্যদেহ দিয়া করায় কৃষ্ণের ভজন ॥
ভক্তিদেহ পাইলে হয় গুণের স্মরণ।
গুণাকৃষ্ট হৈয়া করে নির্মল ভজন ॥

মোক্ষাকাঙ্ক্ষী জ্ঞানী হয় তিন প্রকার.
মুমুক্ষু জীবন্মুক্ত প্রাপ্তস্বরূপ আর ॥
মুমুক্ষু জগতে অনেক সংসারী জন।
মুক্তি লাগি ভক্ত্যে করে কৃষ্ণের ভজন ॥

সেই সবার সাধুসঙ্গে গুণ স্ফুরয়।
কৃষ্ণভজন করায় মুমুক্ষা ছাড়য় ॥

জীবন্মুক্ত অনেক সেহ দুই ভেদ জানি।
ভক্ত্যে জীবন্মুক্ত জ্ঞানে জীবন্মুক্ত মানি ॥
ভক্ত্যে জীবন্মুক্ত সেই গুণে কৃষ্ণ ভজে।

শুষ্ক জ্ঞানে জীবন্মুক্ত অপরাধে মজে॥

ভক্তিবলে প্রাপ্তসিদ্ধি স্বরূপদেহ পায়।
কৃষ্ণগুণাকৃষ্ট হঞা ভজে কৃষ্ণপায়॥

কৃষ্ণ-বহির্মুখ দোষ মায়া হৈতে হয়।
কৃষ্ণোন্মুখ ভক্তি হৈতে মায়ামুক্ত হয়॥

ভক্তি বিনা মুক্তি নাহি ভক্ত্যে মুক্তি হয়।
ভক্ত্যে মুক্তি পাইলে অবশ্য কৃষ্ণেরে ভজয়॥

এই ছয় আত্মারাম কৃষ্ণেরে ভজয়।
পৃথক্ পৃথক্ চকার ইহার অপি অর্থ হয়॥
আত্মারামাঃ অপি করে কৃষ্ণে অহৈতুকী ভক্তি।
মুনয়ঃ সন্ত ইতি কৃষ্ণমননে আসক্তি॥
নির্গ্রন্থা অবিত্তাহীন কেহ বিধিহীন।
যাহা যেই যুক্ত সেই অর্থের অধীন॥
চ শব্দে করি যদি ইতরেতর অর্থ।
আর এক অর্থ কহে পরম সমর্থ॥
আত্মারামাশ্চ আত্মারামাশ্চ করি বার ছয়।
পঞ্চ আত্মারাম ছয় চকারে লুপ্ত হয়॥
এক আত্মারাম শব্দ অবশেষে রহে।
এক আত্মারাম শব্দে ছয় জন কহে॥

তবে যে চকার সে সমুচ্চয় কয়।
আত্মারামাশ্চ মুনয়শ্চ কৃষ্ণকে ভজয়॥
নির্গ্রন্থা অপি এই অপি সম্ভাবনে।
এই সাত অর্থ প্রথম করিলা ব্যাখ্যানে॥
অন্তর্য্যামী-উপাসক আত্মারাম কয়।
সেই আত্মারাম যোগী দুই ভেদ হয়॥

সগর্ভ নিগর্ভ এই হয় দুই ভেদ।
এক এক তিন ভেদে ছয় বিভেদ॥

যোগারুরুক্ষু যোগারূঢ় প্রাপ্তসিদ্ধি আর।
দোঁহে তিন ভেদ হয় ছয় প্রকার॥

এই ছয় যোগী সাধুসঙ্গাদি হেতু পাঞা।
কৃষ্ণ ভজে কৃষ্ণগুণে আকৃষ্ট হইঞা॥
চ শব্দে অপি অর্থ ইহাও কয়য়।
মুনি নির্গ্রন্থ শব্দের পূর্ব্ববৎ অর্থ হয়॥
উরুক্রমে অহৈতুকী কাহাঁ কোন অর্থ।
এই তের অর্থ কহিল পরম সমর্থ॥
এই সব শান্ত যবে ভজে ভগবান।
শান্তভক্ত করি তবে কহি তার নাম॥
আত্মা শব্দে মন কহে মনে যেই রমে।
সাধুসঙ্গে সেই ভজে শ্রীকৃষ্ণচরণে॥

এই কৃষ্ণগুণাকৃষ্ট মহামুনি হঞা।
অহৈতুকী ভক্তি করে নির্গ্রন্থ হইঞা॥
আত্মা শব্দে যত্ন কহে যত্ন করিঞা।
মুনয়োপি ভজে কৃষ্ণ নির্গ্রন্থ হইঞা॥

চ শব্দ অপি অর্থে অপি অবধারণে।
যত্নাগ্রহ বিনা ভক্তি না জন্মায় প্রেমে॥

আত্মা শব্দে ধৃতি কহে ধৈর্য্যে যেই রমে।
ধৈর্য্যবন্ত হঞা এবে করয়ে ভজনে॥
মুনি শব্দে পক্ষী ভৃঙ্গ নির্গ্রন্থ মূর্খজন।
কৃষ্ণকৃপায় সাধুকৃপায় দোঁহার ভজন॥

কিংবা ধৃতি শব্দে নিজ পূর্ণাদি জ্ঞান কয়।
দুঃখাভাবে উত্তমপ্রাপ্ত্যে মহাপূর্ণ হয়॥
কৃষ্ণভক্ত দুঃখহীন বাঞ্ছান্তরহীন।
কৃষ্ণপ্রেমসেবা-পূর্ণানন্দ প্রবীণ॥
চ অবধারণে ইহা অপি সমুচ্চয়ে।
ধৃতিমন্ত হঞা ভজে পক্ষী মূর্খ চয়ে॥
আত্মা শব্দে বুদ্ধি কহে বুদ্ধিবিশেষ।
সামান্যবুদ্ধিযুক্ত যত জীব অবশেষ॥
বুদ্ধ্যে রমে আত্মারাম দুই ত প্রকার।
পণ্ডিত মুনিগণ নির্গ্রন্থ মূর্খ আর॥
কৃষ্ণকৃপায় সাধুসঙ্গে বিচারে রতিবুদ্ধি পায়।
সব ছাড়ি কৃষ্ণভক্তি করে কৃষ্ণপায়॥

বিচার করিয়া যবে ভজে কৃষ্ণপায়।
সেই বুদ্ধি দেন তারে যাতে কৃষ্ণ পায়॥

সৎসঙ্গ কৃষ্ণসেবা ভাগবত নাম।
ব্রজে বাস এই পঞ্চ সাধন প্রধান॥
এই পঞ্চমধ্যে এক স্বল্প যদি হয়।
সুবুদ্ধি জনের হয় কৃষ্ণপ্রেমোদয়॥

উদার মহতী যার সর্ব্বোত্তমা বুদ্ধি।
নানা কামে ভজে তবু পায় ভক্তিসিদ্ধি॥

ভক্তির প্রভাব সেই কাম ছাড়াইয়া।
কৃষ্ণপদে ভক্তি করায়ে গুণে আকর্ষিয়া॥

আত্মা শব্দে স্বভাব কহে তাতে যেই রমে।
আত্মারাম জীব যত স্থাবরজঙ্গমে॥
জীবের স্বভাব কৃষ্ণে দাস অভিমান।
দেহে আত্মজ্ঞানে আচ্ছাদিত সেই জ্ঞান॥

চ শব্দ এব অর্থ অপি শব্দ সমুচ্চয়ে।
আত্মারাম এব হঞা শ্রীকৃষ্ণ ভজয়ে॥
এই জীব সনকাদি সব মুনিজন।
নির্গ্রন্থ মূর্খ নীচ স্থাবর পশুগণ॥
ব্যাস শুক সনকাদ্যের প্রসিদ্ধ ভজন।
নির্গ্রন্থ স্থাবরাদ্যের শুন বিবরণ॥
কৃষ্ণকৃপাদি হেতু হৈতে স্বভাব উদয়।
কৃষ্ণগুণাকৃষ্ট হঞা তাঁহারে ভজন॥

আগে তের অর্থ করিল আর ছয় এই।
উনবিংশ অর্থ হৈল মিলি গ্রহ দুই।
এই উনইশ অর্থ করিল আগে শুন আর।
আত্মশব্দে দেহ কহে চারি অর্থ তার॥
দেহে রমে দেহে ভজে দেহোপাধি ব্রহ্ম।
সৎসঙ্গে সেহ করে কৃষ্ণের ভজন॥

দেহারামী কর্ম্মনিষ্ঠ যাজ্ঞিকাদি জন।
সৎসঙ্গে কর্ম্ম ত্যজি করয়ে ভজন॥

তপস্বী প্রভৃতি যত দেহারামী হয়।
সাধুসঙ্গে তপ ছাড়ি শ্রীকৃষ্ণ ভজয়॥

দেহারামী সর্ব্বকাম সর্ব্ব আত্মারাম।
কৃষ্ণকৃপায় কৃষ্ণ ভজে ছাড়ি সর্ব্ব কাম॥

এই চারি অর্থ সহ হৈল তেইশ অর্থ।
আর তিন অর্থ শুন পরম সমর্থ॥
চ শব্দ সমুচ্চয়ে আর, অর্থ কয়।
আত্মারামাশ্চ মুনয়শ্চ কৃষ্ণেরে ভজয়॥
নির্গ্রন্থ হইয়া ইহা অপি নির্দ্ধারণে।

রামশ্চ কৃষ্ণশ্চ যৈছে বিহরয়ে বনে॥
চ শব্দে অন্বাচয়ে অর্থ কহে আর।
বটো ভিক্ষামট গাঞ্চানয় যৈছে প্রকার॥
কৃষ্ণমনন মুনি কৃষ্ণ সর্ব্বদা ভজয়।
আত্মারামা অপি ভজে গৌণ অর্থ কয়॥
চ এবার্থে মুনয় এব কৃষ্ণ ভজয়।
আত্মারামা অপি অপি গর্হা অর্থ কয়॥
নির্গ্রন্থ হইঞা এই দোঁহার বিশেষণ।
আর অর্থ শুন যৈছে সাধুর সঙ্গম॥
নির্গ্রন্থ শব্দে কহে তবে ব্যাধ নির্ধন।
সাধুসঙ্গে সেহ করে শ্রীকৃষ্ণ-ভজন॥
কৃষ্ণরামশ্চ এব হয় কৃষ্ণমনন।
ব্যাধ হঞা হয় পূজ্য ভাগবতোত্তম॥

এই আর তিন অর্থ গণনাতে পাইল।
এই দুই মিলি ছাব্বিশ অর্থ হইল॥
আর অর্থ শুন যাহা অর্থের ভাণ্ডার।
স্থূলে দুই অর্থ সূক্ষ্মে বত্রিশ প্রকার॥
আত্মা শব্দে কহে সর্ব্ববিধ ভগবান।
এক স্বয়ং ভগবান আর ভগবান আখ্যান॥
তাতে রমে যেই সেই সব আত্মারাম।
বিধিভক্ত রাগভক্ত দুইবিধ নাম॥
দুইবিধ ভক্ত হয় চারি চারি প্রকার।
পারিষদ সাধনসিদ্ধ সাধকগণ আর॥
জাতাজাত রতিভেদে সাধক দুই ভেদ।
বিধি রাগমার্গে চারি চারি অষ্ট বিভেদ॥
বিধিমার্গে নিত্যসিদ্ধ পারিষদ দাস।
সখা গুরু কান্তাগণ চারিবিধ প্রকাশ॥
সাধন সিদ্ধ দাস সখা গুরু কান্তাগণ।
জাতরতি সাধকভক্ত চারিবিধ জন॥

অজাতরতি সাধক ভক্ত এ চারি প্রকার।
বিধিমার্গে ভক্ত ষোড়শ ভেদ প্রচার॥
রাগমার্গে ঐছে ভক্ত ষোড়শ বিভেদ।
দুই মার্গে আত্মারাম বত্রিশ বিভেদ॥
মুনি নির্গ্রন্থ চ অপি চারি শব্দের অর্থ।
যাহাঁ যেই লাগে তাহা করিতে সমর্থ॥
বত্রিশ ছাব্বিশ মিলি অষ্ট পঞ্চাশ।
তার এক ভেদ শুন অর্থের প্রকাশ॥
ইতরেতর চ দিয়া সমাস করিয়ে।
আটান্নবার আত্মারাম নাম লইয়ে॥
আত্মারামাশ্চ আত্মারামাশ্চ আটান্নবার।
শেষে সব লোপ করি রাখি একবার॥

আটান্নবারে আত্মারাম সব লোপ হয়।
এক আত্মারাম শব্দে আটান্ন অর্থ কয়॥

অস্মিন্ বনে বৃক্ষাঃ ফলন্তি যৈছে হয়।
তৈছে সব আত্মারামাশ্চ কৃষ্ণভক্তি করয়॥
আত্মারামাশ্চ সমুচ্চয়ে কহিয়ে চকার।
মুনয়শ্চ ভক্তি করে এই অর্থ তার॥
নির্গ্রন্থা এব হঞা অপি নির্দ্ধারণে।
এই উনষষ্টি প্রকার অর্থ করিল ব্যাখ্যানে॥
সর্ব্ব সমুচ্চয়ে আর এক অর্থ হয়।
আত্মারামাশ্চ মুনয়শ্চ নির্গ্রন্থাশ্চ ভজয়॥
অপি শব্দ অবধারণে শেষ চারিবার।
চারি শব্দ সঙ্গে এবে করিব উচ্চার॥

এই ত করিল শ্লোকের ষষ্টিসংখ্য অর্থ।
এক অর্থ শুন আর প্রমাণ সমর্থ॥
আত্মা শব্দে কহে ক্ষেত্রজ্ঞ জীব-লক্ষণ।

ব্রহ্মাদি কীট পর্য্যন্ত তার শক্তিতে গণন॥

ভ্রমিতে ভ্রমিতে যদি সাধুসঙ্গ পায়।
তবে সব ত্যজি সেহ কৃষ্ণেরে ভজয়॥
ষাটি অর্থ কহিল সব কৃষ্ণের ভজন।
এই অর্থ হয় এই সব উদাহরণ॥
একষষ্টি অর্থ এবে স্ফুরিল তোমা সঙ্গে।
তোমার ভক্তিবশে উঠে অর্থের তরঙ্গে॥
অর্থ শুনি সনাতন বিস্মিত হইয়া।
স্তুতি করে মহাপ্রভুর চরণে ধরিয়া॥
সাক্ষাৎ ঈশ্বর তুমি ব্রজেন্দ্রনন্দন।
তোমার নিশ্বাসে সব বেদ-প্রবর্ত্তন॥
তুমি বক্তা ভাগবতে তুমি জান অর্থ।
তোমা বিনা অন্য জানিতে নাহিক সমর্থ॥
প্রভু কহে কেন কর আমার স্তবন।
ভাগবতের স্বরূপ কেন না কর বিচারণ॥
কৃষ্ণতুল্য ভাগবত বিভু সর্ব্বাশ্রয়।
প্রতি শ্লোকে প্রতি অক্ষরে নানা অর্থ কয়॥
প্রশ্নোত্তরে ভাগবতে করিয়াছে নির্দ্ধার।
যাহার শ্রবণে লোকের লাগে চমৎকার॥

এই ত করিল এক শ্লোকের ব্যাখ্যান।
বাতুলের প্রলাপ করি কে করে প্রমাণ॥
আমা হেন যেবা কেহ বাতুল হয়।
এই দৃষ্ট্যে ভাগবতের অর্থ জানয়॥
পুনঃ সনাতন কহে যুড়ি দুই করে।
প্রভু আজ্ঞা দিলা বৈষ্ণব-স্মৃতি করিবারে॥
মুঞি নীচজাতি কিছু না জানি বিচার।
মো হৈতে কৈছে হয় স্মৃতি-পরচার॥
সূত্র করি দিশা যদি কর উপদেশ।

আপনে করহ যদি হৃদয়ে প্রবেশ ॥
তবে আর দিশা স্ফুরে মো নীচের হৃদয়।
ঈশ্বর তুমি যে করাহ সেই সিদ্ধ হয় ॥
প্রভু কহে যে করিতে করিবে তুমি মন।
কৃষ্ণ সেই সেই তোমা করাবে স্ফুরণ ॥

সর্ব্বত্র প্রমাণ দিবে পুরাণবচন।
শ্রীমূর্ত্তি বিষ্ণুমন্দির চরণ-লক্ষণ ॥
সামান্ত সদাচার আর বৈষ্ণব-আচার।
কর্ত্তব্য অকর্ত্তব্য স্মার্ত্ত-ব্যবহার ॥
এই সংক্ষেপে করিল দিগ্‌দরশন।
যবে তুমি লিখিবে কৃষ্ণ করাবে স্ফুরণ ॥
এই ত কহিল প্রভুর সনাতনে প্রসাদ।
যাহার শ্রবণে ভক্তের খণ্ডে অবসাদ ॥

শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস ॥

## পঞ্চবিংশ পরিচ্ছেদ

জয় জয় শ্রীচৈতন্ত জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ।
এইমত মহাপ্রভু দুই মাস পর্য্যন্ত।
শিখাইলা তাঁরে ভক্তিসিদ্ধান্তের অন্ত ॥
পরমানন্দ কীর্ত্তনীয়া শেখরের সঙ্গী।
প্রভুকে কীর্ত্তন শুনায় অতিবড় রঙ্গী ॥
সন্ন্যাসীর গণ প্রভু যদি উপেক্ষিল।
ভক্তদুঃখ খণ্ডাইতে তারে কৃপা কৈল ॥
সন্ন্যাসীরে কৃপা পূর্ব্বে লিখিয়াছি বিস্তারিয়া।
উদ্দেশে কহিয়ে ইহাঁ সংক্ষেপ করিয়া ॥
যাহা তাঁহা প্রভুনিন্দা করে সন্ন্যাসীর গণ।

শুনি দুঃখে মহারাষ্ট্রী করয়ে চিন্তন॥
প্রভুর স্বভাব যেবা দেখে সন্নিধানে।
স্বরূপ অনুভবি তাঁরে ঈশ্বর করি মানে॥
কোন প্রকারে পারোঁ যদি একত্র করিতে।
ইহা দেখি সন্ন্যাসিগণ হবে ইহার ভক্তে॥
বারাণসী-বাস আমার হয় সর্ব্বকালে।
সর্ব্বকালে দুঃখ পাব ইহা না করিলে॥
এত চিন্তি নিমন্ত্রিল সন্ন্যাসীর গণে।
তবে সেই বিপ্র আইল মহাপ্রভুর স্থানে॥
হেনকালে নিন্দা শুনি শেখর তপন।
দুঃখ পাঞা প্রভুপদে কৈল নিবেদন॥
ভক্তদুঃখ দেখি প্রভু মনেতে চিন্তিল।
সন্ন্যাসীর মন ফিরাইতে প্রভুর মন হৈল॥
হেনকালে বিপ্র আসি করিল নিমন্ত্রণ।
অনেক দৈন্যাদি করি ধরিয়া চরণ॥
তবে মহাপ্রভু তাঁর নিমন্ত্রণ মানিলা।
আর দিন মধ্যাহ্ন করি তার ঘরে গেলা॥
তাহাঁ যৈছে কৈল প্রভু সন্ন্যাসী-নিস্তার।
পঞ্চতত্ত্বাখ্যানে তাহা করিয়াছি বিস্তার॥
গ্রন্থ বাড়ে পুনরুক্তি হয়ে ত কথন।
তাহাঁ যে না লিখিল তাহা করিয়ে লিখন॥
যে দিবসে প্রভু সন্ন্যাসীরে কৃপা কৈল।
সে দিবস হৈতে গ্রামে কোলাহল হৈল॥
লোকের সংঘট্ট আইসে প্রভুরে দেখিতে।
নানাশাস্ত্রে পণ্ডিত আইসে শাস্ত্র বিচারিতে॥
সর্ব্বশাস্ত্র খণ্ডি প্রভু ভক্তি করি সার।
সযুক্তিক বাক্যে মন ফিরায় সবার॥
উপদেশ লঞা করে কৃষ্ণ-সংকীর্ত্তন।
সর্ব্বলোক হাসে গায় করয়ে নর্ত্তন॥
প্রভুরে প্রণত হৈল সন্ন্যাসীর গণ

আশ্রমমধ্যে গোষ্ঠী করে ছাড়ি অধ্যয়ন ॥
প্রকাশানন্দের শিষ্য এক তাঁহার সমান।
সভামধ্যে কহে প্রভুর করিয়া সম্মান ॥
শ্রীকৃষ্ণচৈতন্য হয় সাক্ষাৎ নারায়ণ।
ব্যাসসূত্রের অর্থ করেন অতি মনোরম॥
উপনিষদের করেন মুখ্যার্থ ব্যাখ্যান।
শুনি পণ্ডিতলোকের জুড়ায় মন কান ॥
সূত্র-উপনিষদের মুখ্যার্থ ছাড়িয়া।
আচার্য্য কল্পনা করে আগ্রহ করিয়া॥
আচার্য্য-কল্পিত অর্থ পণ্ডিত যে না শুনে।
মুখে হয় হয় করে হৃদয়ে না মানে॥
শ্রীকৃষ্ণচৈতন্য-বাক্য দৃঢ় সত্য মানি।
কলিকালে সন্ন্যাসে সংসার নাহি জানি॥
হরের্নাম শ্লোকের যেই করিল ব্যাখ্যান।
সেই সত্য সুখদার্থ পরম প্রমাণ॥
ভক্তি বিনা মুক্তি নহে ভাগবতে কয়।
কলিকালে নামাভাসে সুখে মুক্তি হয় ॥
ব্রহ্ম শব্দে কহে ষড়ৈশ্বর্য্য-পূর্ণ ভগবান।
তাঁরে নির্ব্বিশেষ স্থাপি পূর্ণতা হয় হান॥
শ্রুতি-পুরাণ কহে কৃষ্ণের চিচ্ছক্তিবিলাস।
তাহা নাহি মানে পণ্ডিত করে উপহাস॥
চিদানন্দ কৃষ্ণবিগ্রহ মায়িক করি মানি।
এই বড় পাপ সত্য চৈতন্যের বাণী॥

সূত্রে পরিণামবাদ তাহা না মানিয়া।
বিবর্ত্তবাদ স্থাপে ব্যাস ভ্রান্ত বলিয়া॥
এই ত কল্পিত অর্থ মনে নাহি ভায়।
শাস্ত্র ছাড়ি কুকল্পনা পাষণ্ড বুঝায়॥
পরমার্থ বিচার গেল করি মাত্র বাদ।
কাঁহা মুক্তি পামর কাঁহা কৃষ্ণের প্রসাদ॥

ব্যাসসূত্রের অর্থ আচার্য্য করি আচ্ছাদন।
এই সত্য হয় শ্রীকৃষ্ণচৈতন্য-বচন॥
চৈতন্যগোসাঞি যেই কহে সেই মত সার।
আর যত মত সেই সব ছারখার॥
এত কহি সেই করে কৃষ্ণ-সংকীর্ত্তন।
শুনি প্রকাশানন্দ কিছু কহেন বচন॥
আচার্য্যের আগ্রহ অদ্বৈতবাদ স্থাপিতে।
তাহাতে সূত্রের ব্যাখ্যা করে অন্য রীতে॥
ভগবত্তা মানিলে অদ্বৈত না যায় স্থাপন।
অতএব সব শাস্ত্র করয়ে খণ্ডন॥
যেই গ্রন্থকর্ত্তা চাহে স্বমত স্থাপিতে।
সহজ শাস্ত্রের অর্থ নহে তাহা হৈতে॥
মীমাংসক কহে ঈশ্বর কর্ম্মের অঙ্গ হন।
সাঙ্খ্য কহে জগতের প্রকৃতি কারণ॥
ন্যায় কহে পরমাণু হইতে বিশ্ব হয়।
মায়াবাদী নির্ব্বিশেষ ব্রহ্ম হেতু কয়॥
পাতঞ্জল কহে কৃষ্ণস্বরূপ আখ্যান।
অতএব বেদমতে স্বয়ং ভগবান॥
পরম কারণ ঈশ্বর কেহ নাহি মানে।
স্ব স্ব মত স্থাপে পরমতের খণ্ডনে॥
তাতে ছয় দর্শন হৈতে তত্ত্ব নাহি জানি।
মহাজন যেই কহে সেই সত্য মানি॥

শ্রীকৃষ্ণচৈতন্য-বাণী অমৃতের ধার।
তেঁহো যে কহয়ে বস্তু সেই তত্ত্বসার॥
এ সব বৃত্তান্ত শুনি মহারাষ্ট্রী ব্রাহ্মণ।
প্রভুকে কহিতে সুখে করিলা গমন॥
হেনকালে প্রভু পঞ্চনদে স্নান করি।
দেখিতে চলিয়াছেন বিন্দুমাধব হরি॥
পথে সেই বিপ্র সব বৃত্তান্ত কহিল।

শুনি মহাপ্রভু সুখে ঈষৎ হাসিল॥
মাধব-সৌন্দর্য্য দেখি আবিষ্ট হইলা।
অঙ্গনেতে আসি প্রেমে নাচিতে লাগিলা॥
শেখর পরমানন্দ তপন সনাতন।
চারিজন মিলি করে নামসংকীর্ত্তন॥

হরি হরয়ে নমঃ কৃষ্ণ যাদবায় নমঃ।
গোপাল গোবিন্দ রাম শ্রীমধুসূদন॥

চৌদিকেতে লক্ষ লোক বলে হরি হরি।
উঠিল মঙ্গলধ্বনি স্বর্গমর্ত্ত্য ভরি॥
নিকটেতে ধ্বনি শুনি সেই প্রকাশানন্দ।
দেখিতে কৌতুকে আইল লঞা শিষ্যবৃন্দ॥
দেখিয়া প্রভুর নৃত্য গীতের মাধুরী।
শিষ্যগণ সঙ্গে সেই বলে হরি হরি॥
কম্প স্বরভঙ্গ স্বেদ বৈবর্ণ্য স্তম্ভ।
অশ্রুধারায় ভিজে লোক পুলক-কদম্ব॥
হর্ষ দৈন্য চাপল্যাদি সঞ্চারী বিকার।
দেখি কাশীবাসী লোকের হৈল চমৎকার॥
লোকসংঘট্ট দেখি প্রভুর বাহ্য হৈল।
সন্ন্যাসীর গণ দেখি নৃত্য সংবরিল॥
প্রকাশানন্দের প্রভু ধরিল চরণ।
প্রকাশানন্দ আসি তাঁর বন্দিল চরণ॥
প্রভু কহে তুমি জগদ্গুরু প্রিয়তম।
আমি তোমার না হই শিষ্যের শিষ্য সম॥
শ্রেষ্ঠ হৈয়া কেন কর হীনের বন্দন।
আমার সর্ব্বনাশ হয় তুমি ব্রহ্মসম॥
যদ্যপি তোমারে সব ব্রহ্ম-সম ভাসে।
লোকশিক্ষা লাগি এমত করিতে না আইসে॥
তেঁহো কহে তোমার নিন্দা পূর্ব্বে যে করিল।

তোমার চরণস্পর্শে সব ক্ষয় গেল॥
প্রভু কহে বিষ্ণু বিষ্ণু আমি জীব হীন।
জীবে বিষ্ণু মানি এই অপরাধ চিন॥
জীবে বিষ্ণুবুদ্ধি করে যেই ব্রহ্মরুদ্র সম।
নারায়ণে মানে তারে পাষণ্ডে গণন॥

প্রকাশানন্দ কহে তুমি সাক্ষাৎ ভগবান।
তবু যদি কর তাঁর দাস অভিমান॥
তবু পূজ্য হও তুমি আমা সবা হৈতে।
সর্ব্বনাশ হয় এই তোমার নিন্দাতে॥

এত কহি প্রভু লইয়া তথাই বসিলা।
প্রভুকে প্রকাশানন্দ পুছিতে লাগিলা॥
মায়াবাদে করিলে যত দোষের আখ্যান।
সবে এই জানি আচার্য্যের কল্পিত ব্যাখ্যান॥
সূত্রের করিলে তুমি মুখ্যার্থ বিবরণ।
তাহা শুনি সবার হৈল চমৎকার মন॥
তুমি ত ঈশ্বর তোমার আছে সর্ব্বশক্তি।
সংক্ষেপরূপে কহ তুমি শুনিতে হয় মতি॥
প্রভু কহে আমি জীব অতি তুচ্ছ জ্ঞান।
ব্যাসসূত্রের গম্ভীরার্থ ব্যাস ভগবান॥
তাঁর সূত্রের অর্থ কোন জীব নাহি জানে।
অতএব আপনে সূত্রার্থ করিয়াছেন ব্যাখ্যানে॥
যেই সূত্রকর্ত্তা সে যদি করয়ে ব্যাখ্যান।
তবে সূত্রের অর্থ লোকের হয় জ্ঞান॥
প্রণবের যেই অর্থ গায়ত্রীতে সেই হয়।
সেই অর্থ চতুঃশ্লোকে বিবরিয়া কয়॥
ব্রহ্মাকে ঈশ্বর চতুঃশ্লোক যে কহিল।
ব্রহ্মা নারদে সেই উপদেশ কৈল॥
নারদ সেই অর্থ ব্যাসেরে কহিল।

শুনি বেদব্যাস মনে বিচার করিল ॥
এই অর্থ আমার সূত্রের ব্যাখ্যানুরূপ।
শ্রীভাগবত করিব সূত্রের ভাষ্যস্বরূপ ॥
চারিবেদ উপনিষদ যত কিছু হয়।
তার অর্থ লঞা ব্যাস করিল সঞ্চয় ॥
সেই সূত্রে যেই ঋক্ বিষয় বচন।
ভাগবতে সেই ঋক্ শ্লোক নিবন্ধন ॥
অতএব সূত্রের ভাষ্য শ্রীভাগবত।
ভাগবত-শ্লোক উপনিষদ কহে এক অর্থ ॥

ভাগবতের সম্বন্ধ অভিধেয় প্রয়োজন।
চতুঃশ্লোকে প্রকট তার করিয়াছে লক্ষণ ॥
আমি সম্বন্ধতত্ত্ব আমার-জ্ঞান-বিজ্ঞান।
আমা পাইতে সাধনভক্তি অভিধেয় নাম ॥
সাধনের ফল প্রেম মূল প্রয়োজন।
সেই প্রেম পায় জীব আমার সেবন ॥

এই তিন অঙ্গ আমি কহিনু তোমারে।
জীব তুমি এই তিন নারিবে জানিবারে ॥
যৈছে আমার স্বরূপ যৈছে আমার স্থিতি।
যৈছে আমার কর্ম্ম ষড়ৈশ্বর্য্য-শক্তি ॥
আমার কৃপায় এ সব স্ফুরুক তোমারে।
এত বলি তিন তত্ত্ব কহিল তাঁহারে ॥

সৃষ্টির পূর্ব্বে ষড়ৈশ্বর্য্যপূর্ণ আমি হইয়ে।
প্রপঞ্চ প্রকৃতি পায় আমাতেই লয়ে ॥
সৃষ্টি করি তার মধ্যে আমি ত বসিয়ে।
প্রপঞ্চ যে দেখ সব সেহ আমি হইয়ে ॥
প্রলয়ে অবশিষ্ট সবে আমি পূর্ণ হইয়ে।

প্রাকৃত প্রপঞ্চ পায় আমাতেই লয়ে॥

অহমেব অহমেব শ্লোকে তিনবার।
পূর্ণৈশ্বর্য্য বিগ্রহের স্থিতির নির্দ্ধার॥
যেই জন এই বিগ্রহ আমার না মানে।
তারে তিরস্কারিবারে করিল নির্দ্ধারণে॥
এই শব্দে হয় জ্ঞানবিজ্ঞান বিবেক।
মায়াকার্য্য মায়া হৈতে আমি ব্যতিরেক॥
যৈছে সূর্য্যের স্থানে ভাসয়ে আভাস।
সূর্য্য বিনা স্বতঃ তার না হয় প্রকাশ॥
মায়াতীত হৈলে হয় আমার অনুভব।
এই সম্বন্ধতত্ত্ব কহিল শুন আর সব॥

অভিধেয় সাধনভক্তির শুনহ বিচার।
সর্ব্বজন দেশ-কাল-দশাতে ব্যাপ্তি যায়॥
ধর্ম্মাদি বিষয় যৈছে এ চারি বিচার।
সাধনভক্তি এই চারি বিচারের পার॥
সর্ব্ব দেশ কাল দশায় জনের কর্ত্তব্য।
গুরুপাশে সেই ভক্তি প্রষ্টব্য শ্রোতব্য॥

আমাতে যে প্রীতি সেই প্রেম প্রয়োজন।
কার্য্যদ্বারে কহি তার স্বরূপলক্ষণ॥
পঞ্চভূত যৈছে ভূতের ভিতরে বাহিরে।
ভক্তগণে স্ফুরি আমি বাহিরে অন্তরে॥

ভক্ত আমা বান্ধিয়াছে হৃদয়-কমলে।
যাহাঁ নেত্র পড়ে তাহাঁ দেখয়ে আমারে॥

অতএব ভাগবতে এই তিন্ত কয়।
সম্বন্ধ অভিধেয় প্রয়োজনময়॥

এই ত সম্বন্ধ শুন অভিধেয় ভক্তি।
ভাগবতে প্রতি শ্লোকে ব্যাপে যার স্থিতি॥

এবে শুন প্রেম যেই মূল প্রয়োজন।
পুলকাশ্রু নৃত্যগীত যাহার লক্ষণ॥

অতএব ভাগবতসূত্রের অর্থরূপ।
নিজকৃত সূত্রের নিজ ভাষ্যস্বরূপ॥

গায়ত্রীর অর্থে এই গ্রন্থ আরম্ভন।
সত্যং পরং সম্বন্ধ ধীমহি সাধন প্রয়োজন॥

অতএব ভাগবত করহ বিচার।
ইহা হৈতে পাবে সূত্র-শ্রুতির অর্থ সার॥
নিরন্তর কর কৃষ্ণনামসংকীর্ত্তন।
হেলায় মুক্তি হয়ে পাবে কৃষ্ণ-প্রেমধন॥

হেনকালে সেই মহারাষ্ট্রীয় ব্রাহ্মণ।
সভাতে কহিল এই শ্লোক বিবরণ॥
এই শ্লোকের অর্থ প্রভু একষষ্টি প্রকার।
করিয়াছেন যাহা শুনি লোকে চমৎকার॥
তবে সব লোক শুনিতে আগ্রহ করিল।
একষষ্টি অর্থ প্রভু বিবরি কহিল॥

এত কহি উঠিয়া চলিলা গৌরহরি।
নমস্কার করে লোক হরিধ্বনি করি॥
সব কাশীবাসী করে নামসংকীর্ত্তন।
প্রেমে হাসে কান্দে গায় করয়ে নর্ত্তন॥
সন্ন্যাসী পণ্ডিত করে ভাগবত বিচার।
বারাণসী পুরী প্রভু করিল নিস্তার॥

নিজগণ লৈয়া প্রভু কহে হাস্য করি।
কাশীতে বেচিতে আমি আইলুঁ ভাবকালি॥
কাশীতে গাহক নাহি বস্তু না বিকায়।
পুনরপি বহিয়া দেশে লওয়া নাহি যায়॥
আমি বোঝা বহিব তোমা সবার দুঃখ হৈল।
তোমা সবার ইচ্ছায় বিনা মূল্যে বিলাইল॥
সবে কহে লোক তারিতে তোমার অবতার।
পূর্ব্ব দক্ষিণ পশ্চিম করিলে নিস্তার॥
এই বারাণসী ছিল তোমাতে বিমুখ।
তাহা নিস্তারিয়া কৈলে আমা সবার সুখ॥
বারাণসী গ্রামে যদি কোলাহল হৈল।
শুনি গ্রামী দেশী লোক আসিতে লাগিল॥
লক্ষকোটি লোক আইসে নাহিক গণন।
সংকীর্ত্তন-স্থানে প্রভুর না পায় দর্শন॥
প্রভু যবে স্নানে যান বিশ্বেশ্বর দর্শনে।
দুই দিকে লোক করে প্রভু বিলোকনে॥
বাহু তুলি প্রভু কহে বোল কৃষ্ণ হরি।
দণ্ডবৎ করে লোক হরিধ্বনি করি॥
এইমত দিন পঞ্চ লোক নিস্তারিয়া।
আর দিন চলিলা প্রভু উদ্বিগ্ন হইয়া॥
রাত্রে উঠি প্রভু যদি করিল গমন।
পাছে লাগ লইল তবে ভক্ত পঞ্চজন॥
তপনমিশ্র রঘুনাথ মহারাষ্ট্রীয় ব্রাহ্মণ।
চন্দ্রশেখর পরমানন্দ কীর্ত্তনীয়া আর জন॥
সবে চাহে প্রভুসঙ্গে নীলাচলে যাইতে।
সবারে বিদায় দিল প্রভু যত্ন সহিতে॥
যার ইচ্ছা পাছে আইস আমারে দেখিতে।
এবে আমি একা যাব ঝারিখণ্ড-পথে॥
সনাতনে কহিল তুমি যাও বৃন্দাবন।
তোমার দুই ভাই তথা করিয়াছে গমন॥

শঙ্কর করেন প্রভুর পাদসংবাহন।
ঘুমাইয়া পড়েন তৈছে করেন শয়ন॥
উঘাড় অঙ্গে পড়িয়া শঙ্কর নিদ্রা যায়।
প্রভু উঠি আপন কাঁথা তাহারে জড়ায়॥
নিরন্তর ঘুমায় শঙ্কর শীঘ্রচেতন।
বসি পাদ চাপি করে রাত্রি জাগরণ॥
তার ভয়ে নারে প্রভু বাহিরে যাইতে।
তার ভয়ে নারে ভিত্ত্যে মুখাব্জ ঘষিতে॥
এই লীলা মহাপ্রভুর রঘুনাথ দাস।
চৈতন্যস্তবকল্পবৃক্ষে করিয়াছেন প্রকাশ॥

এইমত মহাপ্রভু রাত্রিদিবসে।
প্রেমসিন্ধুমগ্ন রহে কভু ডুবে ভাসে॥
এককালে বৈশাখের পৌর্ণমাসী দিনে।
রাত্রিকালে মহাপ্রভু চলিলা উদ্যানে॥
জগন্নাথবল্লভ নাম উদ্যান-প্রধানে।
প্রবেশ করিলা প্রভু লঞা ভক্তগণে॥
প্রফুল্লিত বৃক্ষবল্লী যেন বৃন্দাবন।
শুকশারী পিক ভৃঙ্গ করে আলাপন॥
পুষ্পগন্ধ লঞা বহে মলয়পবন।
গুরু হঞা তরুলতা শিখায় নাচন॥
পূর্ণচন্দ্র-চন্দ্রিকায় পরম উজ্জ্বল।
তরুলতা আদি জ্যোৎস্নায় করে ঝলমল॥
ছয় ঋতুগণ যাঁহা বসন্তপ্রধান।
দেখি আনন্দিত হৈল গৌর ভগবান্॥
ললিতলবঙ্গলতা পদ গাওয়াইয়া।
নৃত্য করি বুলে প্রভু নিজগণ লঞা॥
প্রতি বৃক্ষবল্লী ঐছে ভ্রমিতে ভ্রমিতে।
অশোকের তলে কৃষ্ণ দেখি আচম্বিতে॥
কৃষ্ণ দেখি মহাপ্রভু ধাইয়া চলিলা।

আগে দেখি হাসি কৃষ্ণ অন্তর্দ্ধান হৈলা॥
আগে পাইল কৃষ্ণ তারে পুনঃ হারাইয়া।
ভূমিতে পড়িলা প্রভু মূর্চ্ছিত হইয়া॥
কৃষ্ণের অঙ্গগন্ধে ভরিয়াছে উদ্যান।
সেই গন্ধ পাইয়া প্রভু হৈল অচেতন॥
নিরন্তর নাসায় পৈশে কৃষ্ণ-পরিমল।
গন্ধ আস্বাদিতে প্রভু হইলা পাগল॥
কৃষ্ণগন্ধলুব্ধ রাধা সখীকে যে কহিলা।
সেই শ্লোক পড়ি প্রভু অর্থ করিলা॥

কস্তুরীলিপ্ত নীলোৎপল তার যেই পরিমল
তাহা জিনি কৃষ্ণ-অঙ্গগন্ধ।
ব্যাপে চৌদ্দ ভুবনে করে সর্ব্ব আকর্ষণে
নারীগণের আঁখি করে অন্ধ॥
সখি হে কৃষ্ণগন্ধে জগৎ মাতায়
নারীর নাসাতে পৈশে সর্ব্বকাল তাঁহা বৈসে
কৃষ্ণপাশে ধরি লঞা যায়॥

সেই গন্ধবশ নাসা সদা করে গন্ধের আশা
কভু পায় কভু নাহি পায়।
পাইলে পীয়া পেট ভরে পীঙ পীঙ তবু করে
না পাইলে তৃষ্ণায় মরি যায়॥
মদনমোহন নাট পসারি চাঁদের হাট
জগৎ-নারী গ্রাহক লোভায়।
বিনা মূল্যে দেয় গন্ধ গন্ধ দিয়া করে অন্ধ
ঘরে যাইতে পথ নাহি পায়॥
এই মত গৌরহরি মন গন্ধে কৈল চুরি
ভৃঙ্গপ্রায় ইতি উতি ধায়।
যায় বৃক্ষলতা-পাশে কৃষ্ণ স্ফুরে সেই আশে
কৃষ্ণ না পায় গন্ধমাত্র পায়॥

স্বরূপ রামানন্দ গায় প্রভু নাচে সুখ পায়
এইরূপে প্রাতঃকাল হৈল।
স্বরূপ রামানন্দরায় করি নানা উপায়
মহাপ্রভুর বাহ্যস্ফূর্ত্তি কৈল॥
মাতৃভক্তি প্রলাপন ভিত্ত্যে মুখ ঘর্ষণ
কৃষ্ণগন্ধে স্ফূর্ত্ত্যে দিব্য নৃত্য।
এই চারি লীলা ভেদে গাইল এই পরিচ্ছেদে
কৃষ্ণদাস রূপগোসাঞির ভৃত্য॥

এইমতে মহাপ্রভু পাইয়া চেতন।
স্নান করি কৈল জগন্নাথ-দরশন॥
অলৌকিক কৃষ্ণলীলা দিব্যশক্তি তার।
তর্কের গোচর নহে চরিত্র যাহার॥
এই প্রেম সদা জাগে যাহার অন্তরে।
পণ্ডিতেও তার চেষ্টা বুঝিতে না পারে॥
অলৌকিক প্রভুর চেষ্টা প্রলাপ শুনিয়া।
তর্ক না করিহ শুন বিশ্বাস করিয়া॥
ইহার সত্যত্বে প্রমাণ শ্রীভাগবতে।
শ্রীরাধার প্রেম-প্রলাপ ভ্রমরগীতাতে॥
মহিষীর গীত যেন দশমের শেষে।
পণ্ডিতে না বুঝে তার অর্থ সবিশেষে॥
মহাপ্রভু নিত্যানন্দ দুঁহার দাসের দাস।
যারে কৃপা করে তার ইহাতে বিশ্বাস॥
শ্রদ্ধা করি শুন ইহা শুনিতে মহাসুখ।
খণ্ডিবে আধ্যাত্মিকাদি কুতর্কাদি দুঃখ॥
চৈতন্যচরিতামৃত নিত্য নূতন।
শুনিতে শুনিতে জুড়ায় হৃদয়শ্রবণ॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

# বিংশ পরিচ্ছেদ

জয় জয় গৌরচন্দ্র জয় নিত্যানন্দ।
জয়াদ্বৈতচন্দ্র জয় গৌরভক্তবৃন্দ॥
এই মত মহাপ্রভু বৈসে নীলাচলে।
রজনী দিবসে কৃষ্ণবিরহ-বিহ্বলে॥
স্বরূপ রামানন্দ এই দুই জনার সনে।
রাত্রিদিনে রসগীত শ্লোক-আস্বাদনে॥
নানা ভাব উঠে প্রভুর হর্ষ শোক রোষ।
দৈন্য উদ্বেগ আদি উৎকণ্ঠা সন্তোষ॥
সেই সেই ভাবে নিজ শ্লোক পড়িয়া।
শ্লোকের অর্থ আস্বাদয়ে দুই বন্ধু লঞা॥
কোন দিনে কোন ভাবে শ্লোক-পঠন।
সেই শ্লোক আস্বাদিতে রাত্রি জাগরণ॥
হর্ষে প্রভু কহে শুন স্বরূপ রামরায়।
নাম-সংকীর্ত্তন কলৌ পরম উপায়॥
সংকীর্ত্তন-যজ্ঞে করে কৃষ্ণ-আরাধন।
সেই ত সুমেধা পায় কৃষ্ণের চরণ॥
নাম-সংকীর্ত্তনে হয় সর্ব্বানর্থনাশ।
সর্ব্বশুভোদয় কৃষ্ণে প্রেমের উল্লাস॥

চেতোদর্পণমার্জ্জনং ভবমহাদাবাগ্নিনির্ব্বাপণং
শ্রেয়ঃ-কৈরবচন্দ্রিকাবিতরণং বিদ্যাবধূজীবনং।
আনন্দাম্বুধিবর্দ্ধনং প্রতিপদং পূর্ণামৃতাস্বাদনং
সর্ব্বাত্মস্নপনং পরং বিজয়তে শ্রীকৃষ্ণসংকীর্ত্তনং॥

সংকীর্ত্তন হৈতে পাপসংসারনাশন।
চিত্তশুদ্ধি সর্ব্ব ভক্তি সাধন উদ্‌গম॥
কৃষ্ণপ্রেমোদ্‌গম প্রেমামৃত-আস্বাদন।

কৃষ্ণপ্রাপ্তি সেবামৃতসমুদ্রে মজ্জন॥
উঠিল বিষাদ দৈন্য পড়ে আপন শ্লোক।
যাহার অর্থ শুনি সব যায় দুঃখ শোক॥

নাম্নামকারি বহুধা নিজসর্ব্বশক্তি-
স্তত্রার্পিতা নিয়মিতঃ স্মরণে ন কালঃ।
এতাদৃশী তব কৃপা ভগবন্মমাপি
দুর্দ্দৈবমীদৃশমিহাজনি নানুরাগঃ॥

অনেক লোকের বাঞ্ছা অনেক প্রকার।
কৃপাতে করিল অনেক নামের প্রচার॥
খাইতে শুইতে যথা তথা নাম লয়।
কাল দেশ নিয়ম নাহি সর্ব্বসিদ্ধি হয়॥
সর্ব্বশক্তি নামে দিল করিয়া বিভাগ।
আমার দুর্দ্দৈব নামে নাহি অনুরাগ॥
যেরূপে লইলে নাম প্রেম উপজয়।
তার লক্ষণ-শ্লোক শুন স্বরূপ রামরায়॥

তৃণাদপি সুনীচেন তরোরিব সহিষ্ণুনা।
অমানিনা মানদেন কীর্ত্তনীয়ঃ সদা হরিঃ॥

উত্তম হঞা আপনাকে মানে তৃণাধম।
দুই প্রকারে সহিষ্ণুতা করে বৃক্ষসম॥
বৃক্ষ যেন কাটিলেহ কিছু না বোলয়।
শুখাইয়া মৈলে কারে পানি না মাগয়॥
যেই যে মাগয়ে তারে দেয় আপন ধন।
ঘর্ম্ম বৃষ্টি সহে আনের করয়ে রক্ষণ॥
উত্তম হঞা বৈষ্ণব হৈবে নিরভিমান।
জীবে সম্মান দিবে জানি কৃষ্ণ-অধিষ্ঠান॥
এই মত হঞা যেই কৃষ্ণনাম লয়।
শ্রীকৃষ্ণ-চরণে তার প্রেম উপজয়॥

কহিতে কহিতে প্রভুর দৈন্য বাড়িলা।
শুদ্ধভক্তি কৃষ্ণ ঠাঞি মাগিতে লাগিলা॥
প্রেমের স্বভাব যাঁহা প্রেমের সম্বন্ধ।
সেই মানে কৃষ্ণে মোর নাহি প্রেমগন্ধ॥

ন ধনং জনং ন সুন্দরীং
কবিতাং বা জগদীশ কাময়ে।
মম জন্মনি জন্মনীশ্বরে
ভবতাদ্ভক্তিরহৈতুকী ত্বয়ি॥

ধন জন নাহি মাগোঁ কবিতা সুন্দরী।
শুদ্ধ ভক্তি দেহ মোরে কৃষ্ণ কৃপা করি॥
অতি দৈন্যে পুনঃ মাগে দাস্যভক্তি দান।
আপনাকে করে সংসারী জীব অভিমান॥

অয়ি নন্দতনুজ কিঙ্করং পতিতং মাং বিষমে
ভবাম্বুধৌ।
কৃপয়া তব পাদপঙ্কজস্থিতধূলিসদৃশং বিচিন্তয়॥

তোমার নিত্যদাস মুঞি তোমা পাসরিয়া।
পড়িয়াছোঁ ভবার্ণবে মায়াবদ্ধ হৈঞা॥
কৃপা করি কর মোরে পদধূলি সম।
তোমার সেবক করোঁ তোমার সেবন॥
পুনঃ অতি উৎকণ্ঠা দৈন্য হৈল উদ্‌গম।
কৃষ্ণ ঠাঞি মাগে প্রেম নাম-সংকীর্ত্তন॥

নয়নং গলদশ্রুধারয়া বদনং গদ্‌গদরুদ্ধয়া গিরা।
পুলকৈর্নিচিতং বপুঃ কদা তব নামগ্রহণে
ভবিষ্যতি॥

প্রেমধন বিনা ব্যর্থ দরিদ্র জীবন।
দাস করি বেতন মোরে দেহ প্রেমধন॥
রসান্তরাবেশে হৈল বিয়োগ স্ফুরণ।
উদ্বেগ বিষাদ দৈন্য করে প্রলাপন॥

যুগায়িতং নিমেষেণ চক্ষুষা প্রাবৃষায়িতম্।
শূন্যায়িতং জগৎ সর্ব্বং গোবিন্দবিরহেণ মে॥

উদ্বেগে দিবস না যায় ক্ষণ হৈল যুগ সম।
বর্ষার মেঘ প্রায় অশ্রু বর্ষে দ্বিনয়ন॥
গোবিন্দবিরহে শূন্য হইল ত্রিভুবন।
তুষানলে পোড়ে যেন না যায় জীবন॥
কৃষ্ণ উদাসীন হৈল করিতে পরীক্ষণ।
সখী সব কহে কৃষ্ণে কর উপেক্ষণ॥
এতেক চিন্তিতে রাধার নির্ম্মল হৃদয়।
স্বাভাবিক প্রেমের স্বভাব করিল উদয়॥
ঈর্ষ্যা উৎকণ্ঠা দৈন্য প্রৌঢ়ি বিনয়।
এতভাব একঠাঞি করিল উদয়॥
এতভাবে শ্রীরাধার মন স্থির হৈল।
সখীগণ আগে প্রৌঢ়ি-শ্লোক যে পড়িল॥
সেই ভাবে প্রভু এই শ্লোক উচ্চারিল।
শ্লোক উচ্চারিতে তদ্রূপ আপনে হইল॥

আশ্লিষ্য বা পাদরতাং পিনষ্টু মাম্
অদর্শনান্মর্ম্মহতাং করোতু বা।
যথা তথা বা বিদধাতু লম্পটো
মৎপ্রাণনাথস্তু স এব নাপরঃ॥

আমি কৃষ্ণপদ-দাসী তিঁহ রসসুখরাশি
আলিঙ্গিয়া করে আত্মসাৎ।

কিবা না দেন দরশন জারে আমার তনু মন
তবু তেঁহ মোর প্রাণনাথ॥
সখি হে শুন মোর মনের নিশ্চয়।
কিবা অনুরাগ করে কিবা দুঃখ দিয়া মারে
মোর প্রাণেশ কৃষ্ণ অন্য নয়॥ ধ্রু॥
না গণি আপন দুখ সবে বাঞ্ছি তাঁর সুখ
তাঁর সুখে আমার তাৎপর্য্য।
মোরে যদি দিলে দুখ তাঁর হৈল মহাসুখ
সেই দুঃখ মোর সুখ বর্য্য॥
কৃষ্ণ মোর জীবন কৃষ্ণ মোর প্রাণধন
কৃষ্ণ মোর প্রাণের পরাণ।
হৃদয় উপরে ধরোঁ সেবা করি সুখী করোঁ
এই মোর সদা রহে ধ্যান॥
এই রাধার বচন শুদ্ধ প্রেমলক্ষণ
আস্বাদয়ে শ্রীগৌররায়।
ভাবে মন নহে স্থির সাত্ত্বিকে ব্যাপে শরীর
মন দেহ ধারণ না যায়॥
ব্রজের বিশুদ্ধ প্রেম যেন জাম্বুনদ হেম
আত্মসুখের যাহে নাহি গন্ধ।
সে প্রেম জানাতে লোকে প্রভু কৈল এই শ্লোকে
পদে কৈল অর্থের নির্ব্বন্ধ॥

এইমত মহাপ্রভু ভাবাবিষ্ট হঞা।
প্রলাপ করিল কিছু শ্লোক পড়িয়া॥
পূর্ব্বে অষ্ট শ্লোক করি লোকে শিক্ষা দিল।
সেই অষ্ট শ্লোক অর্থ আপনে আস্বাদিল॥
প্রভুর শিক্ষাষ্টক শ্লোক যেই পড়ে শুনে।
কৃষ্ণে প্রেমভক্তি তার বাড়ে দিনে দিনে॥
যদ্যপিহ প্রভু কোটি সমুদ্র গম্ভীর।
নানা ভাব-চন্দ্রোদয়ে হয়েন অস্থির॥

যেই যেই শ্লোক জয়দেব ভাগবতে।
রায়ের নাটকে যেই আর কর্ণামৃতে॥
সেই সেই ভাবে শ্লোক করিয়া পঠন।
সেই সেই ভাবাবেশে করে আস্বাদন॥
দ্বাদশ বৎসর ঐছে দশা রাত্রি দিনে।
কৃষ্ণরস আস্বাদয়ে দুই বন্ধু সনে॥
সেই সব লীলা-রস আপনে অনন্ত।
সহস্র বদনে বর্ণে নাহি পায় অন্ত॥
জীব ক্ষুদ্রবুদ্ধি তাহা কে পারে বর্ণিতে।
তার এক কণ স্পর্শি আপনা শোধিতে॥
যত চেষ্টা যত প্রলাপ নাহি পারাপার।
সে সব বর্ণিতে গ্রন্থ হয় সুবিস্তার॥
বৃন্দাবনদাস প্রথম যে লীলা বর্ণিল।
সেই সব লীলার আমি সূত্রমাত্র কৈল॥
তাঁর ত্যক্ত অবশেষ সংক্ষেপে কহিল।
লীলার বাহুল্যে গ্রন্থ তথাপি বাড়িল॥
অতএব সে সব লীলা নারি বর্ণিবারে।
সমাপ্তি করিল লীলা করি নমস্কারে॥
যে কিছু কহিল এই দিগ্‌দরশন।
এই অনুসারে হবে আর আস্বাদন॥
প্রভুর গম্ভীর লীলা না পারি বুঝিতে।
বুদ্ধিপ্রবেশ নাহি তাতে না পারি বর্ণিতে॥
সব শ্রোতা বৈষ্ণবের বন্দিয়া চরণ।
চৈতন্যচরিত্র-বর্ণন কৈল সমাপন॥
আকাশ অনন্ত তাতে যৈছে পক্ষিগণ।
যার যত শক্তি তত করে আরোহণ॥
ঐছে মহাপ্রভুর লীলা নাহি ওর-পার।
জীব হঞা কেবা সম্যক্ পারে বর্ণিবার॥
যাবৎ বুদ্ধির গতি তাবৎ বর্ণিল।
সমুদ্রের মধ্যে যেন এক কণ ছুঁইল॥

নিত্যানন্দ-কৃপাপাত্র বৃন্দাবনদাস।
চৈতন্যলীলায় তেঁহো হয় আদি ব্যাস॥
তাঁর আগে যদ্যপি সব লীলার ভাণ্ডার।
তথাপি অল্প বর্ণিয়া ছাড়িলেন আর॥
যে কিছু বর্ণিল সেই সংক্ষেপ করিয়া।
লিখিতে না পারি গ্রন্থ রাখিল ধরিয়া॥
চৈতন্যমঙ্গলে তেঁহো লিখিয়াছে স্থানে স্থানে।
সেই বচন শুন সেই পরম প্রমাণে॥
সংক্ষেপে কহিল বিস্তার না যায় কথনে।
বিস্তারিয়া বেদব্যাস করিব বর্ণনে॥
চৈতন্যমঙ্গলে ইহা লিখিয়াছে স্থানে স্থানে।
সত্য কহে আগে ব্যাস করিব বর্ণনে॥
চৈতন্যলীলামৃতসিন্ধু দুগ্ধাব্ধি সমান।
তৃষ্ণানুরূপ ঝারি ভরি তেঁহো কৈল পান॥
তাঁর ঝারি-শেষামৃত কিছু মোরে দিল।
ততেকে ভরিল পেট তৃষ্ণা মোর গেল॥
আমি অতিক্ষুদ্র জীব পক্ষী রাঙ্গাটুনি।
সে যৈছে তৃষ্ণায় পীয়ে সমুদ্রের পানি॥
তৈছে আমি এক কণ ছুঁইল লীলার।
এই দৃষ্টান্তে জানিহ প্রভুর লীলার বিস্তার॥
আমি লিখি এহো মিথ্যা করি অভিমান।
আমার শরীর কাষ্ঠপুত্তলী সমান॥
বৃদ্ধ জরাতুর আমি অন্ধ বধির।
হস্ত হালে মনোবুদ্ধি নহে মোর স্থির॥
নানা রোগগ্রস্ত চলিতে বসিতে না পারি।
পঞ্চরোগ-পীড়ায় ব্যাকুল রাত্রিদিনে মরি॥
পূর্ব্বে গ্রন্থে ইহা করিয়াছি নিবেদন।
তথাপি লিখিয়ে শুন ইহার কারণ॥
শ্রীগোবিন্দ শ্রীচৈতন্য শ্রীনিত্যানন্দ।
শ্রীঅদ্বৈত শ্রীভক্ত আর শ্রীশ্রোতাবৃন্দ॥

শ্রীস্বরূপ শ্রীরূপ শ্রীসনাতন।
শ্রীরঘুনাথ দাস শ্রীগুরু শ্রীজীবচরণ॥
ইঁহা সবার চরণকৃপা লেখায় আমারে।
আর এক হয় তিঁহো অতি কৃপা করে॥
শ্রীমদনগোপাল মোরে লেখায় আজ্ঞা করি।
কহিতে না জুয়ায় তবু রহিতে না পারি॥
না কহিলে হয় মোর কৃতঘ্নতা দোষ।
দম্ভ করি বলি শ্রোতা না করিহ রোষ॥
তোমা সবার চরণধূলি করিনু বন্দন।
তাতে চৈতন্যলীলা হৈল যে কিছু লিখন॥
এবে অন্ত্যলীলাগণের করি অনুবাদ।
অনুবাদ কৈলে পাই লীলার আস্বাদ॥
প্রথম পরিচ্ছেদে রূপের দ্বিতীয় মিলন।
তার মধ্যে দুই নাটকের বিধান শ্রবণ॥
তার মধ্যে শিবানন্দ-সঙ্গে কুকুর আইল।
প্রভু তারে কৃষ্ণ কহাইয়া মুক্ত কৈল॥
দ্বিতীয়ে ছোট হরিদাসে করাইল শিক্ষণ।
তার মধ্যে শিবানন্দের আচার্য্যদর্শন॥
তৃতীয়ে শ্রীহরিদাসের মহিমা প্রচণ্ড।
দামোদর পণ্ডিত কৈল প্রভুরে বাক্যদণ্ড॥
প্রভু নাম দিয়া কৈল ব্রহ্মাণ্ড মোচন।
হরিদাস করিল নামের মহিমা স্থাপন॥
চতুর্থে শ্রীসনাতনের দ্বিতীয় মিলন।
দেহত্যাগ হইতে তারে করিল রক্ষণ॥
জ্যৈষ্ঠ মাসের তাতে তারে কৈল পরীক্ষণ।
শক্তি সঞ্চারিয়া পুনঃ পাঠাইলা বৃন্দাবন॥
পঞ্চমে প্রদ্যুম্ন মিশ্রে প্রভু কৃপা কৈল।
রায়ের দ্বারে তারে কৃষ্ণকথা শুনাইল॥
তার মধ্যে বাঙ্গাল কবির নাটক উপেক্ষণ।
স্বরূপ গোসাঞি কৈল বিগ্রহমহিমা স্থাপন॥

ষষ্ঠে রঘুনাথ দাস প্রভুরে মিলিলা।
নিত্যানন্দ-আজ্ঞায় চিড়া-মহোৎসব কৈলা॥
দামোদরস্বরূপ ঠাঞি তারে সমর্পিলা।
গোবর্দ্ধনের শিলা গুঞ্জামালা তারে দিলা॥
সপ্তম পরিচ্ছেদে বল্লভভট্টের মিলন।
নানা মতে কৈল তার গর্ব্ব খণ্ডন॥
অষ্টমে রামচন্দ্র পুরীর আগমন।
তার ভয়ে কৈল প্রভু ভিক্ষা-সঙ্কোচন॥
নবমে গোপীনাথ পট্টনায়ক বিমোচন।
ত্রিজগতের লোক প্রভুর পাইল দর্শন॥
দশমে করিল ভক্তদত্ত আস্বাদন।
রাঘব পণ্ডিতের তাঁহা ঝালির সাজন॥
তার মধ্যে গোবিন্দের কৈল পরীক্ষণ।
তার মধ্যে পরিমুণ্ডা নৃত্যের বর্ণন॥
একাদশে হরিদাস ঠাকুরের নির্যাণ।
ভক্তবাৎসল্য যাহাঁ দেখাইল গৌর ভগবান্॥
দ্বাদশে জগদানন্দের তৈলভঞ্জন।
নিত্যানন্দ কৈল শিবানন্দেরে তাড়ন॥
ত্রয়োদশে জগদানন্দ মথুরা যাঞা আইলা।
মহাপ্রভু দেবদাসীর গীত শুনিলা॥
রঘুনাথ ভট্টাচার্য্যের তাঁহাই মিলন।
প্রভু তারে কৃপা করি পাঠাইলা বৃন্দাবন॥
চতুর্দ্দশে দিব্যোন্মাদ-আরম্ভ বর্ণন।
শরীর এথা প্রভুর মন গেলা বৃন্দাবন॥
তার মধ্যে সিংহদ্বারে প্রভুর পতন।
অস্থিসন্ধিত্যাগ অনুভাবের উদ্গম॥
চটক পর্ব্বত দেখি প্রভুর ধাবন।
তার মধ্যে প্রভুর কিছু প্রলাপ বর্ণন॥
পঞ্চদশ পরিচ্ছেদে উদ্যানবিলাস।
বৃন্দাবন ভ্রমে যাহাঁ করিল প্রবেশ॥

তার মধ্যে প্রভুর পঞ্চেন্দ্রিয়-আকর্ষণ।
তার মধ্যে করিল রাসে কৃষ্ণ-অন্বেষণ॥
ষোড়শে কালিদাসে প্রভু কৃপা কৈলা।
বৈষ্ণবোচ্ছিষ্ট খাইবার ফল দেখাইলা॥
শিবানন্দের বালকেরে শ্লোক করাইল।
সিংহদ্বারের দ্বারী প্রভুকে কৃষ্ণ দেখাইল॥
মহাপ্রসাদের তাঁহা মহিমা বর্ণিল।
কৃষ্ণাধরামৃতের ফল শ্লোক আস্বাদিল॥
সপ্তদশে গাবী-মধ্যে প্রভুর পতন।
কূর্মাকার অনুভাবের তাহাই উদ্গম॥
কৃষ্ণের শব্দ-গুণে প্রভুর মন আকর্ষিল।
কাস্ত্র্যঙ্গ তে শ্লোকের অর্থ আবেশে করিল॥
ভাবসাবল্যে পুনঃ কৈল প্রলাপন।
কর্ণামৃত-শ্লোকের অর্থ কৈল বিবরণ॥
অষ্টাদশ পরিচ্ছেদে সমুদ্রে পতন।
কৃষ্ণ-গোপী জলকেলি তাঁহা দরশন॥
তাহাঞি দেখিল কৃষ্ণের বন্য-ভোজন।
জালিয়া উঠাইল প্রভু আইল স্বভবন॥
উনবিংশে ভিত্ত্যে প্রভুর মুখ-সঙ্ঘর্ষণ।
কৃষ্ণের বিরহস্ফূর্ত্তি প্রলাপ বর্ণন॥
বসন্ত-রজনী পুষ্পোদ্যানে বিহরণ।
কৃষ্ণের সৌরভ্য শ্লোকের অর্থ বিবরণ॥
বিংশ পরিচ্ছেদে নিজ শিক্ষাষ্টক পড়িয়া।
তার অর্থ আস্বাদিল প্রেমাবিষ্ট হইয়া॥
ভক্ত শিক্ষাইতে যেই শিক্ষাষ্টক কৈল।
সেই শ্লোকাষ্টকের অর্থ পুনঃ আস্বাদিল॥
মুখ্য মুখ্য লীলার অর্থ করিল কথন।
অনুবাদ হৈতে স্মরে গ্রন্থ বিবরণ॥
একেক পরিচ্ছেদের কথা অনেক প্রকার।
মুখ্য মুখ্য গণিল শুনিবে জানিবে অপার॥

শ্রীরাধাসহ শ্রীমদনমোহন।
শ্রীরাধাসহ শ্রীগোবিন্দচরণ॥
শ্রীরাধাসহ শ্রীল গোপীনাথ।
এই তিন ঠাকুর হয় গৌড়িয়ার নাথ॥
শ্রীকৃষ্ণচৈতন্য শ্রীযুক্ত নিত্যানন্দ।
শ্রীঅদ্বৈত আচার্য্য শ্রীগৌরাঙ্গভক্তবৃন্দ॥
শ্রীস্বরূপ শ্রীরূপ শ্রীসনাতন।
শ্রীগুরু শ্রীরঘুনাথ শ্রীজীবচরণ॥
নিজ শিরে ধরি এই সবার চরণ।
যাহা হৈতে হয় সব বাঞ্ছিত পূরণ॥
সবার চরণ কৃপা গুরু-উপাধ্যায়ী।
তার বাণী শিষ্যা তারে বহুত নাচাই॥
শিষ্যার শ্রম দেখি গুরু নাচন রাখিল।
কৃপা না নাচায় বাণী বসিয়া রহিল॥
অনিপুণা বাণী আপনে নাচিতে না জানে।
যত নাচাইল তত নাচি করিল বিশ্রামে॥
সব শ্রোতাগণের করি চরণবন্দন।
যা সবার চরণকৃপা শুভের কারণ॥
চৈতন্যচরিতামৃত যেই জনে শুনে।
তাহার চরণ ধুঞা করোঁ মুঞি পানে॥
শ্রোতার পদরেণু করোঁ মস্তকভূষণ।
তোমরা এ অমৃত পীলে সফল হৈল শ্রম॥
শ্রীরূপ-রঘুনাথ-পদে যার আশ।
চৈতন্যচরিতামৃত কহে কৃষ্ণদাস॥

# টিপ্পনী

( প্রথম সংখ্যা পৃষ্ঠা আর দ্বিতীয় সংখ্যা পত্র বুঝিতে হইবে )

১°১১ গুরুদ্বয় : দীক্ষাগুরু ও শিক্ষাগুরু।

১°২৩ নিত্যানন্দ রায় : রায়—প্রভু, গোসাঞি, ঠাকুর।

২°৫ সাবরণে : আবরণ অর্থাৎ গুরুজন-পরিজন সমেত।

২°১৩ গুরু চৈত্ত্য : অন্তর্যামী জ্ঞানদাতা।

২°২১ শক্ত্যাবেশ অবতার : যাঁহাতে ঈশ্বরশক্তির আবেশ হইয়াছে সেইজন্য অবতাররূপে যিনি গণ্য।

২°২২ মৎস্যাদিক যত : মৎস্য, কূর্ম, বরাহ প্রভৃতি অবতারসকল।

৩°৩ মহিষী-বিবাহে : দ্বারকায় কৃষ্ণ কর্তৃক পত্নীসমূহ গ্রহণের কালে।

৩°১০ পূর্বশৈলে : উদায়াচলে, উদয়গিরিতে ( আলঙ্কারিক অর্থে )।

৫°২ বিধেয়-চিহ্ন : মূলে সম্ভবত "বিধেয়-চিন" পাঠ ছিল।

৭°২১ ডুভৃঞ্‌ ধাতুর : ভৃ ধাতুর।

৮°২১-২২ অর্থাৎ 'যিনি কৃষ্ণবর্ণ ( অথচ ) গাত্রবর্ণে কৃষ্ণ নহেন, যিনি সাঙ্গোপাঙ্গ অস্ত্র-পারিষদ যুক্ত, সঙ্কীর্তন যাহাতে প্রধান এমন যজ্ঞসমূহের দ্বারা যাঁহাকে সুবুদ্ধি ব্যক্তিরা উপাসনা করেন।'

৯°৬ অজ্ঞান-তমস্ততি : অজ্ঞানরূপ তমোবিস্তার।

১৫°২৮ গৌরববর্জিত : গর্বহীন।

১৭°২ অত্যন্ত মর্ম যাতে : যেহেতু তিনি অত্যন্ত মর্মজ্ঞ।

২৪°৩ বৃন্দাবনে আয় : বৃন্দাবনে আসিয়া।

২৪°৮ শেষ : শেষ নাগ, অনন্ত।

২৮°১১ মহাদক্ষ : মহাযক্ষ, যক্ষ-দানবের মতো অত্যন্ত দুষ্টপ্রকৃতি।

২৯°১৩ লেখক : লিখনবৃত্তি অনুজীবী, আঁখরিয়া।

৩১°১৫-১৬ অর্থাৎ 'হরির নাম হরির নাম হরির নামই কেবল ( লইতে হইবে ), কলিতে অন্য উপায় নাই-ই নাই-ই নাই-ই।'

৩১°২২ জ্ঞানাচ্ছন্ন হইল : জ্ঞান আচ্ছন্ন হইল।

৩৫°৫ নিত্যানন্দরামে : নিত্যানন্দ যিনি বলরামের অবতার তাঁহাকে।

৩৬°২১ ছুটে : ছুটি দেয়, মুক্তি দেয়, খুলিয়া যায়।

৩৬°২৪ কা কথা : সাস্কৃত ভাষা অনুযায়ী বাক্যাংশ।

৩৭°১৭ চৈতন্যমঙ্গল : বৃন্দাবনদাসের রচিত চৈতন্যজীবনী, এখন চৈতন্যভাগবত নামে প্রসিদ্ধ।

৩৮°২২ মহাযোগপীঠ : বৃন্দাবনে গোবিন্দদেবের রাধা-সহ অধিষ্ঠানভূমি, বেদী।

৩৯°৭ পণ্ডিতগোসাঞির : গদাধর পণ্ডিতের।

৩৯°২৭ গোবিন্দ-পূজক : গোবিন্দদেবের পূজারী।

৪৩°৭ উঠাঞা দিতে : খাইয়া বিলাইয়া শেষ করিতে।

৪৩°৮ "হয় মনে ভ্রম" : পঠিতব্য।

৪৬°২২ প্রঅব : "প্রহর" পঠিতব্য।

৪৬°৩৩ অপতিত : ব্যতিক্রমবিহীন।

৪৭°২ ভুঞ্জায় শ্রাদ্ধপাত্র : শ্রাদ্ধে মুখ্য সদ্‌ব্রাহ্মণকে দাতব্য অন্ন-নৈবেদ্য ভোজন করাইয়াছিলেন।

৪৮°৭ খোলাবেচা : কলাপাতা কলার খোলা ইত্যাদি হাটে বিক্রয় যাঁহার জীবিকা।

৪৮°২৯ খণ্ডবাসী : শ্রীখণ্ড-গ্রামনিবাসী।

৪৯°১৭ আসিন্ধুনদীতীর : সিন্ধুনদীর তীর পর্যন্ত।

৫০°১৫ অপতিত স্নান : দুই অর্থ হইতে পারে, ( ১ ) জলে পা না দিয়া, অথবা ( ২ ) ব্যতিক্রম না করিয়া।

৫৩°৭ অর্থাৎ 'প্রভু লোকের ভিড়ের মধ্যে যাহাতে ঠেলাঠেলি না করিয়া জগন্নাথ দর্শনে যান।'

৫৪°২৬ বিস্তার : "বিস্তর" পঠিতব্য।

৫৫°১৮ অর্থাৎ 'যিনি ষোল জনের বহনযোগ্য ভারি কাষ্ঠখণ্ডকে তুলিয়া মুখের কাছে বাঁশির মতো ধরিয়াছিলেন।'

৫৬°২৩ "নিত্যানন্দৈকশরণ" পঠিতব্য।

৫৬°৬ "যাঁর দেহে বহে" পঠিতব্য।

৫৬°১২ "নিত্যানন্দগোসাঞি" পঠিতব্য।

৫৬°২৬ "সুলোচন" পঠিতব্য।

৫৬°৩০ "জ্ঞানদাস মনোহর" পঠিতব্য।

৬১°১ বশিষ্ঠ ব্যাখ্যান : যোগবাশিষ্ঠ রামায়ণের উপদেশব্যাখ্যা।

৬২°২৪ "সেইজলে জীয়ে শাখা" পঠিতব্য।

৬৩.২৮ কাঠকাটা : কাঠকাটা-গ্রামবাসী।

৬৩.২৯ সাদিপুরিয়া : সাদিপুর-গ্রামবাসী।

৬৪.২ রঙ্গবাটী : রঙ্গবাটী-গ্রামবাসী।

৬৯.২৬ অদ্বৈতরায়ে : অদ্বৈত প্রভু।

৮১.২ আজ্ঞা পেয়ে : "আজ্ঞা পাঞা" পঠিতব্য।

৮৩.৮ নিত্যানন্দস্বরূপের : নিত্যানন্দের অবধূত অবস্থায় পূর্ণনাম ছিল নিত্যানন্দ-স্বরূপ। তুলনীয়

"সন্ন্যাস করিল শিখাসূত্র-ত্যাগ রূপ।

যোগপট্ট না লইল নাম হইল স্বরূপ॥"

৮৩.২৩ পুনরেবকার : পুনরায় "এব" শব্দের ব্যবহার।

৮৩.২৭ এবকার : "এব" শব্দের প্রয়োগ।

৮৪.১১-১২ : অর্থাৎ 'তৃণ অপেক্ষাও বেশি নীচু হইয়া, তরুর মতো সহিষ্ণু হইয়া সম্মান প্রত্যাখ্যান করিয়া, অপরকে সম্মান দিয়া, সর্বদা হরিনাম কীর্তন করিতে হইবে॥'

৮৪.২৫ ভবানীপূজার : তন্ত্রমতে শক্তিপূজায়।

৮৪.২৭ ওড্র ফুল : ওড় ফুল, জবা ফুল।

৮৫.৩০ ভোগে : ভোগ করে।

৮৬.২৪ "দুঃখমতি" পঠিতব্য।

৯২.১ "সম্বোধন" পঠিতব্য।

৯৪.৮ পাষণ্ড সঞ্চারি : নাস্তিকতা প্রচার করিয়া।

৯৯.৪ : "গৌরভক্তবৃন্দ" পঠিতব্য।

১০১.৮ গুণ্ডিচা : জগন্নাথের রথযাত্রায় উদ্যানবাটিকায় গমন মহোৎসব।

১০২.১৪ দণ্ডভঞ্জন : দণ্ড ভাঙ্গা।

১০৩.৬ বিদ্যাবাচস্পতি : সার্বভৌম ভট্টাচার্য্যের ভ্রাতা।

১০৩.২৫ কানাইর নাটশালা : গৌড়-রাজধানীর অদূরবর্তী গ্রাম।

১০৪.১২ গৌড়েশ্বর যবনরাজ : হুসেন শাহ্‌।

১০৪.২৬ দবীর খাশেরে : রূপকে।

১০৫.১৫ সাকর মল্লিক : সনাতন।

১০৬.৫-৬ অর্থাৎ 'পরপ্রণয়াসক্ত নারী গৃহকর্মে ব্যাপৃত থাকিয়াও মনে মনে নব নাগরের সঙ্গসুখই চাখিতে থাকে॥'

১০৮.১৮ ক্ষেত্রে : জগন্নাথ-ক্ষেত্রে, নীলাচলে।

১০৮.২৯ পণ্ডিত গোসাঞি : গদাধর পণ্ডিত।

১০৯.৩ ক্ষেত্রবাসী : নীলাচল-বাসী।

১১১.৪ "সমর্পিল" পঠিতব্য।

১১৪.১৫ ঘটী ক্ষণ পল : ঘণ্টা শুভসময় মুহূর্ত।

১১৫.৫ রামরায় : রামানন্দ রায়।

১১৫.১৫ বাসিয়ে লাজ : লজ্জা বোধ হয়।

১১৫.১৬ লাজবীজ খাইঞা : লজ্জার মূলোচ্ছেদ করিয়া, অত্যন্ত নির্লজ্জ হইয়া।

১১৫.১৭-২০ : অর্থাৎ 'বিশুদ্ধ প্রেমের গন্ধমাত্র নাই। আমার আগ্রহ যে প্রেমের সে প্রেম কপট অর্থাৎ স্বার্থপর। আমার সে প্রেম কৃষ্ণকে স্পর্শও করিতে পারিতেছে না। তবে আমি কাঁদি কেন? সে শুধু আমি যে কৃষ্ণের প্রেমিকা সেই আত্মগৌরব প্রচার করিবার জন্য,—এই কথাই ঠিক জানিও॥'

১১৬.১৫ গরুড়ের : পুরীতে জগন্নাথের মন্দির অভ্যন্তরে গরুড়-স্তম্ভে।

১১৯.২ কর্ণামৃত : কৃষ্ণকর্ণামৃত ( বিল্বমঙ্গল রচিত বলিয়া প্রসিদ্ধ )।

১১৯.৫ পুরীর : পরমানন্দ পুরীর।

১১৯.৯ লীলাশুক : বিল্বমঙ্গল। কৃষ্ণকর্ণামৃতের রচয়িতা বলিয়া প্রসিদ্ধ।

১২০.৭-১০ অর্থাৎ, 'কাহারও সহিত বিরোধ নাই, কাহারও সহিত খাতির নাই। যাহা "সহজ বস্তু" ( নির্দ্বন্দ্ব, স্বতঃসিদ্ধ, স্বাভাবিক অর্থাৎ আত্মস্থ ) তাহাই বিবেচনা ( অর্থাৎ আলোচনা ) করিতেছি। যদি রাগ-বিরাগ ঘটে তবে চিত্ত বিকার হয়, তখন "সহজ বস্তু"র বর্ণনা ( ও ধারণা ) করা যায় না॥"

১২১.২৩-২৬ : অর্থাৎ 'পরমাত্মার উপর এই নিষ্ঠা যাহা পূর্বতন মহর্ষিরা আশ্রয় করিয়াছিলেন তাহা সম্যক্‌রূপে অবলম্বন করিয়া এই ( অজ্ঞান ) অন্ধকার মুকুন্দের পদ অনুধ্যান করিয়াই আমি পার হইব।'

১২২.৫ পরাত্মনিষ্ঠা : পরমাত্মায় গাঢ় অনুরাগ।

১২৩.২৪ : "বঞ্চিল" পঠিতব্য।

১২৪.৫ শুখা রুখা ব্যঞ্জন : শুখনা রুটি ও তৈলঘৃতহীন তরকারি।

১২৪.১৩ বত্রিশা আঠিয়া কলার আঙটিয়া পাতে : বত্রিশ ছড়া কাঁদি ফলে এমন বীজপূর্ণ কলার অখণ্ডিত পত্রে।

১২৪.১৫- নিরামিষ ভোজনের তালিকা।

১২৪°১৬ ব্যঞ্জন-ভোঙ্গা : তরকারি রাখিবারে ঠোঙ্গা (কলা গাছের খোলায় তৈয়ারি)।

১২৪°২৫ বড়াম্লাদি : বড়া দিয়া রাঁধা অম্লরসের ব্যঞ্জন প্রভৃতি।

১২৭°১ মুষ্ট্যেক অন্ন : একমুঠা ভাত।

১৩৮°১৮ বজ্রের স্থাপিত : বিষ্ণুপুরাণে ও ভাগবতে বর্ণিত বজ্রনাভ কর্তৃক প্রতিষ্ঠিত।

১৪১°৫ বিড়ার সঞ্চয় : পানের যোগাড়, অর্থাৎ পান সুপারি খয়ের মশলা ইত্যাদি।

১৪৮°১৪ বুঝিতেহো : বুঝিতেও

১৪৮°২৪ চৌঠ জন : চতুর্থ ব্যক্তি।

১৪৮°২৭-৩০ : অর্থাৎ 'ওগো দীনের প্রতি কৃপালু প্রভু, ওহে মথুরানাথ, কবে দেখা দিবে? (আমার) হৃদয় তোমাকে না দেখিয়া কাতর হইয়া ছটফট করিতেছে। প্রিয়, কী করি আমি!'

১৪৯°১২ প্রেমনাট : প্রেমের অদ্ভুত প্রকাশ।

১৪৯°১৯ বাহুড়িয়া : ফিরাইয়া।

১৫০°১৮ অতঃপর সাক্ষিগোপালের কাহিনী বিস্তৃতভাবে দেওয়া আছে।

১৫১°২৬ তোমা লাগে : তোমার সঙ্গে।

১৫১°৩০ ইহেঁত দোষায় : ইহাঁকে দোষ দেয়।

১৫২°২ "যার ভক্তি ধীর" পঠিতব্য।

১৫৫°২৬ বিশারদ : সার্বভৌমের পিতা।

১৫৭°২১ ঈশ্বরত্ব সাধি অনুমানে : যুক্তির দ্বারাই ঈশ্বরত্ব প্রমাণ করা যায়।

১৫৮°৬ বস্তুতত্ত্বজ্ঞান হয় কৃপাতে প্রমাণ : বস্তুতত্ত্বের জ্ঞান ঈশ্বর (বা দৈব) কৃপায় লব্ধ হয়, যুক্তির দ্বারা হয় না।

১৫৮°১৩ ইষ্টগোষ্ঠী বিচার : আত্মীয়বন্ধুর সহিত আলাপ আলোচনা।

১৫৯°১২ ঐছে মৎ কহ : ওরকম বলিও না। (হিন্দী বাক্য।)

১৬২°৩ প্রাদেশিক বাক্য : সাধারণ, অর্থাৎ আংশিক সত্য, বাক্য।

১৬২°৭ বিতর্ক-ছল-নিগ্রহাদি : বিতর্ক, বাজে আপত্তি, আংশিক সত্যগোপন ইত্যাদি।

১৬২°২১-২২ অর্থাৎ 'আত্মরাম মুনিরা এবং নিগ্রন্থেরাও (অর্থাৎ জৈনেরাও) বিষ্ণুকে অকারণ ভক্তি করেন,—এমনি হরির গুণ।'

১৬৪°১৭ প্রসাদপত্রী : প্রসাদ ও পত্র।

১৬৮°১১ না পড় হঠরঙ্গে : দুষ্টের চক্রান্ত পাছে না পড়।

১৬৯°২ ইহারে না ভায় : ইহার ভাল লাগে না।

১৭৭·৯ উপদেশি : উপদেশ দিয়া।

১৭৮·২ জিয়ড় নৃসিংহক্ষেত্র : আধুনিক সীমাচলম্।

১৮০·৩ না করিল : "না করিলে" পঠিতব্য।

১৮০·২৯ হর্ষ : "হয়" পঠিতব্য।

১৮২·৫ এহোত্তম : এহ ( অর্থাৎ ইহা ) উত্তম।

১৮৪·১৭ শুকের পাঠ : পাখি-পড়া।

১৮৭·৬ ধীরাধীরাত্মক গুণ : যে নায়িকা কখনো তুষ্ট কখনো রুষ্ট হয়, অর্থাৎ যে মাঝে মাঝে টানিয়া ও ছাড়িয়া নায়কের মন সর্বদা বশে রাখে অলঙ্কারশাস্ত্রে সে নায়িকাকে ধীরাধীরা বলে। তাহার গুণ।

১৮৭·৯ সঞ্চারী : যেভাব মনে দীর্ঘকাল স্থিতি পায় না।

১৮৭·১১ কিলকিঞ্চিতাদি ভাব : কিলকিঞ্চিত প্রভৃতি। প্রেমভরে প্রেমিকার যে আনন্দবিকার—হাস্য, রোদন, ক্রোধ, উল্লাস—তাহার নাম কিলকিঞ্চিত।

১৮৮·১৪-২৫ রামানন্দ রায়ের পদটি ব্রজবুলিতে লেখা। সরল বাংলায় অনুবাদ করিলে এইরকম হয় :

প্রথমেই অনুরাগ নয়নভঙ্গে হইল,
দিনে দিনে বাড়িল, ( সে বাড়ার ) শেষ হইল না॥
সে প্রেমিক নয়, আমিও প্রেমিক নই।
দুইজনের মন মন্মথ যে পিশিয়া ফেলিল॥
হে সখী, সে সব প্রেমের কথা
কানুর কাছে কহিও। যেন ভুলিও না॥
আমি দূতী খুঁজি নাই, অন্য ( উপায়ও ) খুঁজি নাই।
দুইজনকার মিলনে পঞ্চবাণ মধ্যস্থ॥
এখন সে বীতরাগ। তাই তুমি দূতী হইলে।
সুপুরুষের প্রেমের এমনিই রীতি।
( প্রতাপ- ) রুদ্র রাজার মান বাড়াইয়া
কবি রামানন্দরায় বলিতেছে॥

১৮৮·২২ সেই : "সোই" পঠিতব্য।

১৯০·২৭ কা কথা : সংস্কৃত প্রয়োগ।

১৯৬·১ মল্লিকার্জুন তীর্থ : এই নামে দুইটি স্থান আছে। ( ১ ) কুর্নুল হইতে ৭০ মাইল দূরে, কৃষ্ণার তীরে, ( ২ ) তাঞ্জোরের কাছে।

১৯৬'৫ অহোবল নৃসিংহ : কর্ণুল জেলায়।

১৯৯'১ ত্রিপদী ত্রিমল্ল : তিরুপতি ও তিরুমলই।

১৯৯'৬ পানা নরসিংহ : কৃষ্ণার ধারে, বেজোয়াড়ার নিকটে।

১৯৯'৯ শিবকাঞ্চী : আধুনিক কঞ্জীবরম।

১৯৯'১৫ ত্রিকালহস্তী : তিরুপতি হইতে প্রায় এগার ক্রোশ দূরে।

১৯৯'১৭ পক্ষিতীর্থ : চিঙ্গলপটের কাছে।

১৯৯'১৮ বৃদ্ধকোল তীর্থ : মহাবলিপুরমের কাছে।

১৯৯'২১ শিয়ালী : চিদম্বরমের কাছে।

২০৩'৩ কামকোষ্ঠী : মাদুরার নিকটে।

২০৩'৪ দক্ষিণ মথুরা : মাদুরা ( মদুরাই )।

২১৮'২৯ খণ্ড হৈতে : বৈদ্যখণ্ড ( পরে শ্রীখণ্ড ) গ্রাম হইতে।

২২৪'১ কাঁহাতে : কি কারণে, কেন।

২২৫'৫ হইল অন্তর : দূরীভূত হইল।

২২৬'১ উহার সহিত আমার ন্যায় : ইহার সহিত আমার তর্ক যুক্তি।

২২৬'৬-৭ অর্থাৎ 'সোনার মতো রং, সুন্দর কায়, চন্দন কাঠের অঙ্গদযুক্ত, সন্ন্যাস-অবলম্বনকারী, শান্তিপ্রিয়, শান্ত, নিষ্ঠাভক্তিপরায়ণ॥'

২২৮'৯ পুরুষোত্তমে : জগন্নাথক্ষেত্রে।

২২৮'১০ গজপতি-সঙ্গে : উড়িষ্যার রাজা প্রতাপরুদ্রের সহিত।

২২০'২৩ কৃষ্ণ-রাসপঞ্চাধ্যায়ী : ভাগবতের দশমস্কন্ধের অন্তর্গত।

২৩২'১৮,১৯,২০,২১,২২ 'ইহো' পঠিতব্য।

২৩৩'১৮ অর্থাৎ, সেই ব্যক্তি সুবুদ্ধি, অন্য ব্যক্তিরা পাপাক্রান্ত।

২৬২'২২ "প্রভুর নর্তন" পঠিতব্য।

২৬৪'২০ "মনে বনে" পঠিতব্য।

২৮৯'১১ "যদি মায়ার" পঠিতব্য।

২৯৬'১৪ "পিসা আদি" পঠিতব্য।

৩১০'৬ "সগণে চড়াইল" পঠিতব্য।

৩৩২'৬ বিট্‌ঠলেশ্বর : বল্লভাচার্যের পুত্র।

৩৩৬'৭ স্থাণুপুরুষ : দণ্ডায়মান কাষ্ঠমূর্তিকে অথবা থামকে মানুষ ভ্রম।

৩৩৬'১২ "ইহা না বলিহ" পঠিতব্য।

৩৩৯'৯ "বাদশা, বাদশাহা" স্থানে "পাৎসা" পঠিতব্য।

৩৪৪°১৫ "লোভী" : "লেভ" পঠিতব্য। লেভ—নিম্নপদস্থ, অনুপযুক্ত।

৩৪৯°১৪-১৬ অর্থাৎ 'কেহ শ্রুতি, কেহ স্মৃতি, অপরে (মহা) ভারত আশ্রয় করুক —ভবভীত হইয়া। আমি এখানে নন্দকেই বন্দনা করি, যাঁহার বারান্দায় পরম ব্রহ্ম ( ক্রীড়ারত ) ॥'

৩৪৯°১৯-২২ : অর্থাৎ 'কাহার উদ্দেশে বলিতে পারি, এখন কে-ই বা বিশ্বাস করিবে ( যে ) গোপরাজার কন্যার কুঞ্জে গোপকন্যার উপপতিই ব্রহ্ম ॥'

৩৫০°১০-১১ : অর্থাৎ 'শ্যামই পরম রূপ, মথুরাই শ্রেষ্ঠ নগরী, কিশোর বয়সই ধ্যানযোগ্য, আদ্যই পরম রস॥'

৩৫৪°২৩ শমো মন্নিষ্ঠতা বুদ্ধেঃ : 'আমার বিষয়ে একনিষ্ঠ হইলেই বুদ্ধির শমতা হয়।'

৩৬৩°১৬ : "মাধুকরী গ্রাস" পঠিতব্য।

৩৭০°৯ : "যুগাদিতে" পঠিতব্য।

৩৭০°১৭ "শাস্ত্রের" পঠিতব্য।

৩৯০°৬ ভ্রমরগীতা : ভাগবত দশম স্কন্ধের সাতচল্লিশ অধ্যায়ের দশটি শ্লোক ( ১২-২১ )।

৩৯০°১৪ শ্রীদশমে : শ্রীমদ্‌ভাগবতের দশম স্কন্ধে।

৩৯২°৭-৮ পূর্বে দ্রষ্টব্য।

৪০১°১০ "এই দুই" পঠিতব্য।

৪০৩°১৫ অস্মিন্‌ বনে বৃক্ষাঃ ফলন্তি : 'এই বনে গাছ ফলে।'

৪০৭°১১ মুখে হয় হয় করে : মুখে হাঁ হাঁ বলে।

৪০৭°২৭ পাষণ্ড বুঝায় : নিরীশ্বরতা স্থাপন করে।

৪১৭°১ "মহা বিরক্ত" পঠিতব্য।

৪১৭°২৬ নরেন্দ্র : নরেন্দ্র-সরোবর।

৪৩২°৭ "কেনে মিথ্যা স্তুতি" পঠিতব্য।

৪৪২°১০ মুনেরপি : 'মুনিরও' ( সংস্কৃত বাক্যাংশ )।

৪৪৫°১৮ স্বকর্মফলভুক্‌ পুমান্‌ : পুরুষ নিজের কর্মফল ভোগ করে (সংস্কৃত বাক্য)।

৪৫১°৪০ : "নিজ গৃহত্যাগ" পঠিতব্য।

৪৬১°৩০ শ্রীরূপ গোসাঞি : "স্বরূপ গোসাঞি" পাঠ অধিকতর সঙ্গত,—ছন্দের অনুরোধেও বটে, স্বরূপ গোস্বামীর কড়চার বহুবার উল্লেখের জন্যও বটে।

৪৭১°২২ : "নির্বিঘ্ন সনাতন" পঠিতব্য।

৪৭২°৭ কালিকার বড়ুয়া : সেদিনকার বামুন ছোঁড়া।

# নির্বাচিত শব্দকোষ

( একটি সংখ্যা থাকিলে পত্রের নির্দেশক, দুইটি সংখ্যা থাকিলে প্রথমটি পত্রের ও দ্বিতীয়টি ছত্রের নির্দেশক )

অকৃতার্থান্=অকৃতার্থদিগকে, বঞ্চিতদিগকে ( সংস্কৃত পদ )

অঙ্গীকরি=স্বীকার করিয়া

অজাগলস্তন=ছাগলের গলায় স্তনের মত মাংসখণ্ড

অজ্ঞান-পাষণ্ড=অজ্ঞানরূপ ধর্মহীনতা

অদ্বৈতরায়ে (৬৯)=অদ্বৈতপ্রভু

অধিরূঢ় ভাব=যে ভাব উর্ধ্বে উঠিয়াছে

অনির্বিণ্ণ=অকাতর

অনীহ=নিশ্চেষ্ট

অনুবাদ=পুনরাবৃত্তি ( সংক্ষেপে অথবা ব্যাখ্যারূপে )

অনুব্রজি=সঙ্গে সঙ্গে গিয়া

অনুভাব=চিত্তের একাগ্রতা

অন্বাচয়=প্রধানের সঙ্গে অপ্রধানের সংযোগ

অন্বেষিতে=অন্বেষণ করিতে

অপতিত (৪৬)=একবারও বাদ না দিয়া

অপতিত স্নান (৫০)=জলে না নামিয়া

অপরশ (৫৩/৭)=স্পর্শ না করিয়া

অবজ্ঞান=অবজ্ঞা, অপমান, হেয়জ্ঞান

অবতরি=অবতীর্ণ হইয়া

অবতার (১১)=অবতীর্ণ হয়

অবতারিতে=অবতীর্ণ করাইতে

অবতংস=কর্ণভূষণ

অবধারণে=নিশ্চয় অর্থে

অবধূতগোসাঞি=নিত্যানন্দ

অবসাদ (৩০/২০)=অবসন্নতা ; নির্বেদ, দুঃখ

অভাগিয়া=অভাগ্য, ভাগ্যহীন

অভিধা বৃত্তি=মুখ্য-অর্থগ্রহণ

অমৃতগুটিকা=মিষ্টান্ন বিশেষ

অমেধ্য=অপবিত্র

অরুন্ধতী=বশিষ্ঠ-পত্নী, পতিব্রতা রমণীর আদর্শ

অর্থবাদ (৮৭)=অর্থে সন্দেহ উত্থাপন

অলাত=মশাল

অলাতচক্র=মশাল চরকি

আইলাঙ=আসিয়াছি, আসিলাম

আইল=আসিল

আউলায়=আকুল হয়, শিথিল হয়

আকর্ষয়ে=আকর্ষণ করে

আকর্ষিল=আকর্ষণ করিল

আকৃত্যো প্রকৃত্যো=আকৃতিতে ও প্রকৃতিতে

আগুবাড়ি (৩০০)=অগ্রসর হইয়া

আগ্রহ=দৃঢ় নিশ্চয়, দৃঢ়তা

আঙ্গটিয়া পাতে=অখণ্ড কলাপাতায়
আচরি=আচরণ করিয়া, আচরণ করিল
আচরিব=আচরণ করিব
আচরিবা=আচরণ করিবে
আচরিয়ে (২০৯)=আচরণ করা হয়
আচরিল=আচরণ করিল
আছিলাঙ=ছিলাম
আছু=থাকুক (তর্কের খাতিরে স্বীকারোত্মক অব্যয়ের মত ব্যবহৃত)
আড়ানি=বাতাস করিবার বড় পাখা
আদাচাকি=আদার চাকতি
আদৌ=আদিতে, প্রথমেই (সংস্কৃত পদ)
আন=অন্য, অন্যরকম
আবর্ত্তন (২০০)=আওড়ানো, আবৃত্তি
আম্বুয়া মুলুক=গঙ্গাতীরে মুলুকের অর্থাৎ শাসনকর্ত্তার অধিষ্ঠান গ্রাম (আধুনিক কালনার পার্শ্ববর্ত্তী অম্বিকা)
আয় (২৪/৩)=আসিয়া
আয়=আসে
আরম্ভিল=আরম্ভ করিল
আরম্ভিয়াছিলা=আরম্ভ করিয়াছিলেন
আরিন্দা=পেয়াদা (ফারসী)
আরিন্দাগিরি=পেয়াদাগিরি
আরোয়া (চিঁড়া)=আতপ চাউলের
আলম্বন=প্রেমের আশ্রয়, যাহার প্রতি প্রেম জন্মিয়াছে
আলম্বন=আশ্রয়
আলস=আলস্য, ঔদাসীন্য
আলিঙ্গিতে=আলিঙ্গন করিতে
আলিঙ্গিয়া=আলিঙ্গন করিয়া
আলিঙ্গিল, আলিঙ্গিলা=আলিঙ্গন করিলেন
আসোয়ার=অশ্বারোহী (ফারসী)
আস্তে-ব্যস্তে=তাড়াতাড়ি
আস্বাদয়=আস্বাদন করে
আস্বাদি=আস্বাদ করিয়া
আস্বাদিতে=আস্বাদন করিতে
আস্বাদিলা=আস্বাদন করিল
আস্বাদেন=আস্বাদন করেন
আহরি=আহরণ করিয়া
আঁখরিয়া=দক্ষ লিপিকর, পুঁথিলেখা যাহার বৃত্তি
আঁটিয়া কলা=যে কলার বীচি থাকে (এই কলার পাতা খুব বড় হয়)
ইতরেতর চ (৪০৩)=যে 'চ' শব্দের অর্থ "পরস্পর"
ইতি-উতি=এদিকে ওদিকে
ইথি লাগি=ইহার জন্য
ইন্দ্রজালী=বাজিকর, ঐন্দ্রজালিক
ইহাঁ=এখানে
ইঁহা (ইহাঁ)=ইনি, এ
উকাশিতে (১১৪)=উৎকাশ করিতে বাহির করিয়া ফেলিতে
উঘাড়ি, উঘাড়িয়া=উদ্‌ঘাটন করিয়া, সম্পূর্ণ প্রকাশ করিয়া দিয়া।
উঘাড়িল=উদ্‌ঘাটন করিল
উচ্চারয়=উচ্চারণ করে
উজাড়য়=উজাড় হয়

উজাড়ে (২৭)=শূন্য করিয়া ফেলে
উঝালি ফেলিল=উদ্‌গার করিয়া দিল
উঠাঞা (৪৩)=নিঃশেষ করিয়া
উড়িয়া-কটকে (৩০৭)=উড়িয়া রক্ষীদের শিবিরে
উত্তরিবা=পৌছিবে, পৌছিতে হইবে।
উদ্‌গ্রাহ (১৯৭)=জোর ও আগ্রহ
উদ্‌ঘাত্যক=নাটকের প্রস্তাবনার অকস্মাৎ সমাপ্তি
উদ্দীপন=যাহা প্রেমভাব জাগায়
উদ্‌ঘূর্ণা=উদ্‌ভ্রান্তের বিকল বিবশ অঙ্গচেষ্টা
উদ্ধারিতে=উদ্ধার করিতে
উদ্ধারিমু=উদ্ধার করিব
উদ্ধারিল=উদ্ধার করিল
উদ্ধারে=উদ্ধার করে
উদ্ভট (১১)=উৎকটভাবে, অদ্ভুত ভঙ্গিতে
উদ্বর্তন (১৮৬)=অনুলেপন
উনইশ=উনিশ
উপজয়ে, উপজে=উৎপন্ন হয়
উপজায়=উৎপন্ন করে
উপজাঞা=উৎপন্ন করাইয়া
উপজিবে=উৎপন্ন হইবে
উপজিল, উপজিলা=উৎপন্ন হইল
উপডাল=গাছের ছোট শাখা
উপদেশি (৪৬০)=উপদেশ দিয়া
উপদেশে (৪৭২)=উপদেশ দেয়
উপলভোগ=( জগন্নাথের ) বাল্যভোগ
উপাসন=উপাসনা
উপরাগ=সূর্যচন্দ্রের গ্রহণ
উপেক্ষিতে=উপেক্ষা করিতে
উপোষণ=ধর্মার্থে উপবাস
উবরিল=উদ্বৃত্ত হইল
উবারিল (২৯১)=ঢালিল
উল্লাসী=উল্লাসযুক্ত, উল্লাসিত
উষিপিষি=উস্‌খুস্‌, অস্বাচ্ছন্দ্যসূচক অঙ্গভঙ্গি
এবকার (৮৩)='এব' পদের ব্যবহার
এহ, এহো=ইহা, এ
ওড্র=উড়িষ্যাবাসী
ওলাহন=ভর্ৎসনা
কঞ্চুলিকা=কাঁচুলি, বক্ষোবাস
কটক (২৪৪)=কটক শহর, প্রতাপ-রুদ্রের রাজধানী
কটি-পট্টসূত্র ডোরী=কটি বন্ধনের জন্য পট্টসূত্রের দড়ি, ঘুনসি
কড়ি-বৌলি=কর্ণভূষণ বিশেষ
কতি=কোথাও, কোথা
কণ্ডূরসা=খোস চুলকানির রস বা পুঁজ
কতে (১৩৯)=কত, বহু পরিমাণ
কথি (৬১)=কোথায়
করাঞা=করাইয়া
করিমু=করিব
করোয়া=বাউল-দরবেশের জলপাত্র
করোঁ=করি, করিব
কর্ণামৃত=কৃষ্ণকর্ণামৃত
কর্মী (২৮)=ধর্মজ্ঞানহীন কর্মনিষ্ঠ
কহাই=কহাইয়া, বলাইয়া
কহিয়ে (৩)=কহা হয়
কা কথা (৩৬)=কোন্‌ কথা ( সংস্কৃত বাক্যাংশ )

কাজি, কাজী=মুসলমান বিচারক, শাসন-কর্তা ( আরবী )
কাঞ্চন-পঞ্চালিকা(১৯২)=সোনারপ্রতিমা
কাড়িয়ে (৩৩৭)=বাহির করা হয়
কান্ত্যে (=কান্তিএ)=কান্তিতে
কাম (২৫০)=কাজ
কামলিখন=প্রেমপত্র
কায় (৩৪৯)=কাহাকে
কালিকার বড়ুয়া (৪৭৫/৭)=ছেলেমানুষ (আসল অর্থ, গতকল্য যে ব্রাহ্মণ-বালকের উপনয়ন হইয়াছে )
কাঠকাটা (৬৩/২৮)=কাঠকাটা-গ্রামবাসী
কাহাতে (৪০২/৩)=কাহার কাছে
কাহে (১৬৮)=কেন ( হিন্দী )
কাহাঁ=কোথায়
কাহাঁ (৪২৮/২৯)=কি ( বিশেষণ )
কিমতে=কি উপায়ে
কিলকিঞ্চিত=নায়কদর্শনে নায়িকার মনে হর্ষলজ্জা ইত্যাদি বিচিত্র ভাব
কীর্ত্তনিয়া (৪৮)=কীর্ত্তনে দক্ষ, কীর্ত্তন করা যাহার বৃত্তি
কুটিনাটি=ছোটখাট কথা, হাসিঠাট্টা
কুণ্ডিকা, কুণ্ডী=হাঁড়ি, মালসা, জলপাত্র
কুশাবর্ত্ত ( ১১)=গঙ্গাতীর্থ বিশেষ
কুহকে=মন্ত্রবলে, ভেলকিতে, ভোজবাজিতে
কৃপণী=কৃপণ নারী
কৃষ্ণবরণ (৮)=কৃষ্ণবর্ণ
কৈছে=কিসে, কেমন করিয়া ( ব্রজবুলি, হিন্দী )
কৈলুঁ=করিলাম
কৈফিয়ত=নালিশ ( আরবী )
কৈল=করিল
কৈশোর=কিশোর-বয়স ( ১১ হইতে ১৫ বৎসর )
কোই=কেউ ( হিন্দী )
কৌমার=শৈশবকাল ( ৫ বৎসর পর্যন্ত )
ক্ষমাইলা=ক্ষমা চাহিল, ক্ষমা করাইল
ক্ষমি=ক্ষমা করিয়া
ক্ষালি (৪)=ক্ষালন করিয়া
ক্ষৌর=ক্ষৌরকার্য
কাঁথা-করঙ্গিয়া=কাঁথা ও জলপাত্র সম্বল
কাঁহা ( কাহাঁ )=কোথায়
কাঁহা পুথি=কি পুঁথি
খটমটি (৭৫)=দ্বন্দ্ব, ঝগড়া
খণ্ডবাসী=(শ্রী)খণ্ড গ্রামের বাসিন্দা
খণ্ডাইল, খণ্ডিল=খণ্ডন করিল
খণ্ডি=খণ্ডন করাইয়া, খণ্ডিত হইল
খণ্ডিবে=খণ্ডন হইবে, ঘুচিবে
খণ্ডিলে (৩৩)=খণ্ডন করিলে
খণ্ডিলেক (৭১)=বিনষ্ট হইল
খাঞা=খাইয়া
খাপরা=পোড়ামাটির পাত্র
গজপতি=উড়িষ্যার রাজাদের সাধারণ উপাধি
গড়খাই=দুর্গের চারিদিকের পরিখা
গড়বড়ি=গোলমাল, সংঘট্ট
গড়ি=গড়াগড়ি
গম্ভীরা=মন্দিরের অভ্যন্তর কক্ষ
গর্হা=নিন্দা
গাড়=গর্ত্ত, ডোবা

গাহক=গ্রাহক
গীতা-আবর্ত্তন (২০০)=আওড়ান, নিয়মিত পাঠ
গুপ্তে (৭ )=গোপনে
গুণ্ডিচামন্দির=জগন্নাথের বাগানবাড়ী
গুরুদ্বয় (১)=মন্ত্রগুরু ও শিক্ষাগুরু
গেলাঙ=যাইলাম
গোকুল-কান=গোকুলের কৃষ্ণ
গোঙাইতে=কাল কাটাইতে
গোঙাইনু=কাল কাটাইলাম
গোঙাইল=কাল কাটাইল
গোড়াইয়া=পিছনে চলিয়া
গোফা=(গুহার মত) ঝুপতি, তৃণকুটীর
গোসাঞি, গোসাঞা=ঈশ্বর
গৌড়িয়া=বাংলা দেশের লোক
গৌরববর্জ্জিত (১৫)=গুরুত্বগর্বহীন
গ্রামিজন (৪৯)=(বিশেষ কোন) গ্রামের লোক
গ্রাম্যবার্ত্তা=সংসারকথা
ঘটপটিয়া (৪৫৭)=ঘট পট ইত্যাদি উদাহরণ দিয়া ন্যায়শাস্ত্রের বৃথা তর্কে নিবিষ্ট
ঘটসম্মার্জ্জনী (৪৭)=ঘড়া ও ঝাঁটা
ঘটাইল (৯০)=কমাইল
ঘাটাইলা (১০৯/ ৭)=কমাইল
ঘাটি=নদীঘাটে প্রদেয় শুল্ক; কমতি
ঘাটিয়াল=নদীঘাটে শুল্ক আদায়কারী
ঘাটীদান=নদীঘাটের শুল্ক
ঘাটীদানী=নদীঘাটে শুল্ক আদায়কারী
চই (১২৪)=মশলা বিশেষ
চকারের='চ' এই পদের
চক্রভ্রমি=চক্রবৎ ভ্রমণ
চক্রাদ্যস্ত্র=চক্রাদি অস্ত্র
চতুর্ব্যূহ=বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ
চতুঃশ্লোক (৪১০)=ভাগবত দ্বিতীয় স্কন্ধ নবম অধ্যায় শ্লোক ৩০-৩৩
চতুঃসম=চন্দন কর্পূর অগুরু ও মৃগনাভি (অথবা শিলাজতু) এই চারি সুগন্ধ দ্রব্য
চন্দন সাধন=চন্দন যোগাড়
চল (২২৫)=সচল
চলাচল (২২৫)=সচল ও অচল
চাকলা=শাসন কার্য্য ও খাজনা আদায়ের জন্য নির্দিষ্ট ভূমিভাগ (প্রাচীন চতুরক)
চবুতরা=চৌতারা (হিন্দী)
চাখাইতে=স্বাদপরিচয় করাইতে
চাচা=খুড়া, জেঠা (হিন্দী)
চাতুরালী=চালাকি
চাতুর্মাস্য=আষাঢ় হইতে আশ্বিন চারি মাস
চাপড়ে (২০)=চাপড় মারে
চাপল=চাপল্য
চাবানা (৩৫১)=চর্বণযোগ্য খাদ্য (হিন্দী
চালু=চাউল
চিত্র ( ৬৫/১৮)=আশ্চর্য, অদ্ভুত
চিত্রচন্দ্র=বিচিত্র চাঁদ
চিত্রজল্প=বিচিত্র কথন
চিন (৪১০)=চিহ্ন

চেড়ী=পরিচারিকা
চৈত্ত্য=চিত্তস্থিত (শুদ্ধ)
চোকা=ফলের খোলা
চৌঠি=চতুর্থাংশ
ছানিআ=ছাঁকিয়া
ছুটি (৩৪৫)=পালাইয়া, ছাড়া পাইয়া
ছুটিলা (৩৫৭)=ছাড়া পাইলে
ছুটে=(৩৬/ ১)=মুক্তি দেয়
ছোড়াইয়া (৪৬)=মুক্ত করিয়া ( হিন্দী )
ছোলাইয়া=নারিকেলের উপরকার ছোবড়া দূর করিয়া
জগ=জগৎ
জগমোহন=মন্দির অভ্যন্তরের (গম্ভীরার) সম্মুখে প্রশস্ত কক্ষ
জগাতি (১৪৮)=শুল্ক আদায়কারী (আরবী)
জরদ্গব (৯১)=বুড়া গোরু
জরে (১ ৯)=জীর্ণ হয়
জলঝাঁটি=জলের ঝাপ্‌টা
জাড়ী=মাটির জালা
জাতাজাত (৪০ )=জাত ও অজাত
জাতি কুল পাঁতি (৫৬)=জাতি ও বংশ মর্য্যাদা
জানি (৪৩৬/১২)=যদি
জারি (৩৮০)=জর্জর ; জীর্ণ করিয়া
জালিয়া=জেলে
জিনি=জয় করিয়া, অধিক হইয়া
জিনে=জয় করে
জিন্দাপীর=জীবন্ত পীর ( ফারসী )
জীব ( ১৯০ )=বাঁচিব
জীয়য়=জীবিত থাকে
জীয়াইল=বাঁচাইল
জীয়াহ=বাঁচাও
জীয়ে=বাঁচিয়া থাকা যায়
জীয়ে=বাঁচিয়া থাকে
জীলা=জীবিত হইল
জুয়ায়=যোগ্য হয়, উপযুক্ত হয়
জলদগ্নি-রাশি=জলন্ত অগ্নিকুণ্ড
ঝালি (৮০)=থলি, প্যাকেট
ঝাঁটী (৪৪৮)=ঝাঁট-দেওয়া আবর্জনা
ঝিঁকুর=কাঁকর, খোলামকুচি
ঞিহা=এখানে
ঞিহার=ইঁহার
ঞিহো=ইনি
টঙ্গি (২৮৫)=টঙ, উচ্চস্থান
টোটা=বাগানবাড়ি, উদ্যান বাটিকা ( উড়িয়া )
ঠারাঠারি=পরস্পর-ইঙ্গিত
ঠারেঠোরে=ইঙ্গিত ইশারায়
ঠিকরি=(৪৪৫)=খোলামকুচি
ঠেঙ্গা=ছোট লাঠী
ডরে=ভয়ে
ডাকাতিয়া=ডাকাতের মত
ডাল=ছোট শাখা
ডোঙ্গা=ঠোঙ্গা, কলার খোলা নির্ম্মিত ব্যঞ্জনপাত্র
ঢঙ্গ (৩১৫)=ছদ্মবেশী দুষ্ট ব্যক্তি
ঢেকা (৪৫১)=ধাক্কা
তঙ্কা=রৌপ্য মুদ্রা, টাকা
তটস্থ লক্ষণ=নিপুণ নিরীক্ষণলব্ধ জ্ঞান
তত্তৎ=সেই সেই ( সংস্কৃত বাক্যাংশ )

তথি লাগি=সেইজন্য
তবহিঁ=তখনি ( হিন্দী, ব্রজবুলি )
তমস্তুতি (৯)=অন্ধকাররাশি
তর্জে গর্জে=তর্জন গর্জন করে
তর্জা=প্রহেলিকা ছড়া, কবিতা (আরবী)
তারিতে=উদ্ধার করিতে
তারিবে=উদ্ধার করিবে
তারিলা=উদ্ধার করিল
তালাক=অত্যন্ত নিষেধ ( আরবী )
তালি (১৪)=কর্ণরোধ
তাহা, তাঁহা =সেখানে
তাহাঞি=সেখানেই
তিরস্করিয়াছে=ঢাকা দিয়াছে
তিরোহিতা—তীরহুত দেশের, মিথিলার
তিহঁ, তিহোঁ, তেহোঁ=তিনি
তুঞি=তুই ( অবজ্ঞায় )
তুড়ুক ( তুরুক )=মুসলমান
তুলি=তুলার পুরু গদি
তৃণ-টাটী=ঘাসের চাপড়ার ছাউনি
তেহোঁ ( তেঁহো )=তিনি, সে
তৈছে=তেমন করিয়া ব্রজবুলি, হিন্দী
তৈর্থিক সন্ন্যাসী=তীর্থবাসী সাধু
দণ্ডবন্ধ=অর্থদণ্ড ও কারাদণ্ড
দণ্ডভঞ্জন—( সন্ন্যাসীর ) লাঠি ভাঙ্গা
দণ্ডিতে=দণ্ড দিতে
দণ্ডিয়া=দণ্ড দিয়া
দণ্ড্য=দণ্ডযোগ্য
দন্তুর=যাহার দাঁত উঁচু
দয়িতা=জগন্নাথের সেবক
দলই=দলপতি, প্রধান দ্বারপাল

দশন=দাঁত
দানী=শুল্ক-সংগ্রহকারী
দারু-প্রকৃতি=কাষ্ঠময়ী নারীমূর্তি
দুগ্ধলকলকি=পিঠা বিশেষ
দুর্গম (৪৭৮)=দুর্বোধ্য
দুঃখ-পুর (১১ )=দুঃখ-স্রোত
দেউটি=প্রদীপ
দেউল প্রসাদ=জগন্নাথের ভোগ
দেখি ( ৪ )=দেখিল
দেবকন্যা (৪৭৮)=দেবদাসী
দেহারামী=দেহকে দেবমন্দির মনে করে যে যোগী-তপস্বী
দেহী=দেহধারী
দ্বারে, দ্বারায়=উপায়ে
দ্বিসন্ধ্যা=সকাল ও সন্ধ্যা
দ্রবাইলে=দ্রব করিলে
দ্রবায়=দ্রব করে
দ্রবিল=দ্রব হইল
দ্রবে=দ্রব হয়
দাঁড়ুকা=পায়ের বেড়ি
ধক্‌ধকী (১৬)=উৎকণ্ঠা
ধার্ষ্ট্য=ধৃষ্টতা
ধীরাধীরা=যে নায়িকা নায়কের প্রতি ক্রোধ এবং নিজের অধস্তুতা একসঙ্গে প্রকট করে
ধোয়া পাখলা=ধোয়া মোছা
নগরিয়া=নগরবাসী
নমস্করি, নমস্কারি=নমস্কার করিয়া, নমস্কার করিল
নাটশালা=নাটমন্দির

নানা=মাতামহ ( হিন্দী )
নারে=পারে না ( হিন্দী )
নাশাইলে=নাশ করাইলে
নিকলিল=বাহির হইল
নিঘৃণ=অত্যন্ত ঘৃণ্য
নিঠুরাই=নিষ্ঠুরত্ব
নিত্যানন্দ রাম=নিত্যানন্দ, যিনি বলরামের অবতার
নিত্যানন্দরায়=নিত্যানন্দ প্রভু
নিত্যানন্দৈকশরণ=নিত্যানন্দ যাঁহার একমাত্র শরণ
নিদ্রা-লব=ক্ষণমাত্র নিদ্রা
নিন্দয়, নিন্দয়ে=নিন্দা করে
নিপট্ট বাহ্য=সম্পূর্ণ বাহ্যজ্ঞান
নিবৃন্ত পুষ্পের=বোঁটা ছাড়ানো ফুলের
নিবেদিল=নিবেদন করিল
নিবেদিলুঁ=নিবেদন করিলাম
নিমন্ত্রয়ে=নিমন্ত্রণ করে
নিমন্ত্রিয়া=নিমন্ত্রণ করিয়া
নিরূপিতে=নিরূপণ করিতে, ঠিক করিতে
নির্দন্ত=দন্তহীন
নির্বাহিলা=নির্বাহ করিল
নির্বিণ্ণ=খেদযুক্ত, অবসন্ন
নির্লোম=যাহার দাড়ি গোঁফ ও গায়ে চুল নাই, খোসা
নিষেধিব=নিষেধ করিব
নিসকড়ি=ভাত ছাড়া অন্ন ( খাদ্য )
নিসিন্দা=তিক্ত উদ্ভিজ্জ বিশেষ
নিস্তারি ( ৪৩৫ )=নিস্তার করা হইল
নিস্তারিতে=নিস্তার করিতে
নিস্তারিব=নিস্তার করিতে হইবে
নিস্তারিল, নিস্তারিলা=নিস্তার করিল, নিস্তার করিলেন
নেউটি=নিবৃত্ত হইয়া, ফিরিয়া
নেবুকোলি আদি=নেবু কুল ইত্যাদি
পট্টডোরী=রেশমের দড়ী
পট্টপাড়ি=পাটের শয্যাস্তরণ
পট্টশাড়ি=পাটের কাপড়
পড়িছা=জগন্নাথ মন্দিরের সেবক-কর্মচারী
পড়িছা-পাত্র=জগন্নাথ-সেবার ভারপ্রাপ্ত উচ্চ রাজকর্মচারী
পড়ুয়া, পঢ়ুয়া=শিক্ষার্থী, পণ্ডিতাভিমানী
পত্রী=চিঠি, পত্র
পরচার=প্রচার
পরতেক=প্রত্যক্ষ
পরনাম=প্রণাম
পরবীন=প্রবীণ
পরমুণ্ডে=অপরের মুখে
পরসাদ=প্রসাদ, অনুগ্রহ
পরিক্রমা=দেবতা ও দেবতাস্থান প্রদক্ষিণ
পরিণামবাদ=ঈশ্বর ( ব্রহ্ম ) জগৎরূপে পরিণত এই দর্শন-মত
পবিত্রিতে=পবিত্র করিতে
পরিবেশক=পরিবেশনকারী
পরীক্ষিতে=পরীক্ষা করিতে
পরীক্ষিলা=পরীক্ষা করিল
পল=(১) মুহূর্ত, (২) আট তোলা ওজন
পশার=সিঁড়ি
পাইয়ে=পাওয়া যায়
পাকশালা=রান্নাঘর

পাকে (৬০)=প্রকারে, উপায়ে
পাঙ=( আমি ) পাই
পাখালি=ধুইয়া
পাঞা=পাইয়া
পাঞাছি=পাইয়াছি
পাঞাছে=পাইয়াছে
পাটুয়া=কলার পেটো
পাণ্ডাপাল=পাণ্ডার দল
পাণ্ডুপুর=পন্ঢরপুর
পাণ্ডুবিজয়=জগন্নাথের রথ হইতে মন্দিরে-গমন
পাতনা (৫৯)=আগড়া, শূন্যগর্ভ ধান্য
পাত্তিব (২৮)=করিব
পাতিয়ায়=প্রত্যয় পায়, বিশ্বাস করে
পাত্র (৪৪১)=উপযুক্ত পাত্র
পানি, পানী=জল
পার্ষদদেহে (৯৬)=পারিষদরূপে
পালক=পালনকারী
পাল্য=পালনযোগ্য
পাশক=পাশা
পাশুলি=পদাভরণ বিশেষ
পাষণ্ড=বেদবাহ্য ধর্ম্মমত
পাষণ্ড সঞ্চারি (৯৪/৮)=নাস্তিকতা বিস্তার করিয়া
পাষণ্ডী=বেদ-বিমুখ
পাসরিলা=ভুলিয়া গেল
পাৎসা=বাদশাহ, সুলতান ( ফায়সী )
পিঠা পানা=মিষ্ট খাদ্য ও পেয়
পিণ্ডা (২৫৩)=পিঁড়া, উচ্চ বাঁধানো স্থান
পিধান=আচ্ছাদন
পিতে=পান করিতে
পিবি=পান করিয়া
পিয়াও=পান করাও
পিলা=পান করিল
পিসাদি=পিসা আদি
পীতে=পান করিতে
পীয়ে=পান করে
পীয়াইয়া=পান করাইয়া
পীয়াও=পান করাও
পীলা=পান করিল
পুছে=জিজ্ঞাসা করে
পুনরেবকার=পুনরায় 'এব' পদপ্রয়োগ
পূর=প্রবাহ
পূর্ণকল=পূর্ণ কলাযুক্ত
পূর্বপক্ষ=তর্কে প্রশ্ন
পূর্বশৈলে=উদয়াচলে
পেটারি=পেটরা, বড় বাক্স
পেলিল=ফেলিল
পৈড়=ডাব ( উড়িয়া )
পোতা=মোটা বস্ত্র
পৌগণ্ড=বাল্য বয়স (৬ হইতে ৮ বৎসর)
প্রকটিয়া=আবির্ভূত হইয়া, আবির্ভাব করাইয়া
প্রকটীকরণ=অপ্রকটকে প্রকট করা
প্রকারে (৩১১)=নানা উপলক্ষ্যে
প্রচারিল=প্রচার করিল
প্রকাশিতে=প্রকাশ করিতে
প্রকাশয়ে=প্রকাশ করে
প্রকাশিল=প্রকাশ করিল
প্রকাশে=প্রকাশ করে

প্রকৃতি=নারী
প্রচারণ (১১)=প্রচার
প্রচারি=প্রচার করিয়া
প্রণব=ওঁকার
প্রণালিকা=নালা
প্রত্যব্দ=প্রতি বৎসর
প্রপঞ্চ=পঞ্চভূতের সৃষ্টি
প্রবর্ত্তাইমু=প্রবর্ত্তন করিব
প্রবর্তাইল=প্রবর্তন করিল
প্রবোধি=প্রবোধ করিয়া, সান্ত্বনা দিয়া
প্রভু-লাগি (৪১৬)=প্রভুর লাগ
প্রলাপিলাম=প্রলাপের মতো বাজে বকিলাম
প্রশংসিব=প্রশংসা করা যায়; প্রশংসা করি
প্রশংসে=প্রশংসা করে
প্রষ্টব্য=জিজ্ঞাসা করিবার উপযুক্ত
প্রসবে (১৬১)=প্রসব করে
প্রাকৃত=যাহা প্রকৃতির সৃষ্টি; অপ্রাকৃতের বিপরীত
প্রাপ্ত্যে ( =প্রাপ্তিয়ে )=প্রাপ্তিতে
প্রেম-কৌটিল্য=প্রেমের কুটিলতা
প্রেমবৈচিত্ত্য=প্রেমাবেগে চিত্তবৈকল্য
প্রেমা=প্রেম (সংস্কৃত পদ, পুংলিঙ্গ কর্তার একবচনের রূপ )
প্রৌঢ়ি=পরিপক্বতা, পূর্ণতা
প্রেষ্ঠ=সর্বাপেক্ষা প্রিয়
ফাড়িমু=বিদীর্ণ করিব
ফুকার=চীৎকার ( হিন্দী )
ফুকারি=চীৎকার করিয়া
ফেলা=উচ্ছিষ্ট
ফেলা লব=উচ্ছিষ্ট-কণা
ফৈজুতি=বিড়ম্বনা ( ফারসী )
বঞ্চন=সময় কাটানো
বঞ্চিল=ঠকাইল; কাল কাটাইল
বঞ্চিবে=বঞ্চনা করিবে
বড়াঞি=গর্ব
বড়ুয়া (৪৫)=বামুনের ছেলে ( নিন্দার্থে )
বত্রিশা=যে গাছে কাঁদিতে বত্রিশ ছড়া কলা ফলে
বরুলী=বোলতা
বর্জ্জিবে=একেবারে পরিত্যাগ করিবে
বর্জ্জিহ=বর্জন করিও
বর্ণি=বর্ণনা করি, বর্ণনা করা হয়
বর্ণিতে=বর্ণনা করিতে
বর্ণিয়াছেন=বর্ণনা করিয়াছেন
বর্ণে=বর্ণনা করে, উচ্চারণ করে
বর্ণেন=বর্ণনা করেন
বর্ত্তন =বেতন
বর্ষাঘন=বর্ষার মেঘ
বলাহক=মেঘ
বস্ত্রগুপ্ত=কাপড়-ঢাকা
বাইশ পশার=জগন্নাথ-মন্দিরে উঠিবার বাইশধাপ সিঁড়ি
বাউলিয়া=পাগলাটে
বাখানি (৮১)=প্রশংসা করা হয়
বাঞ্ছ=বাঞ্ছা কর
বাটা (৭৩)=বড় চেপটা বাটি
বাটে-বাটে=পথে-পথে, পথে সঙ্গে সঙ্গে
বাটোয়ার, বাটপার=পথে আক্রমণকারী দস্যু

বাত=বাক্য
বাদিয়া=বেদে, বাজীকর
বানা (৯)=নিশান, পতাকা
বারমাসি (৪৫/৪)=বারোমাসের উপযুক্ত
বালক-ঠান=বালকের সংস্থান
বাশিষ্ঠ=যোগবাশিষ্ঠ রামায়ণ
বাসি=মনে করা হয়, মনে করি
বাসোঁ=মনে করি
বাহিরায়=বাহির হয়
বিচারিল=বিচার করিল, বিবেচনা করিল
বাহুড়িয়া=ফিরিয়া, ফিরাইয়া
বিড়া=খিলি পান
বিতস্তি=বিঘত
বিনাশে (৪)=বিনাশ করে, ধ্বংস করে
বিনাশিতে=বিনাশ করিতে
বিনি-মূলে=বিনামূল্যে
বিনু=বিনা
বিপ্রলম্ভ=বিরহ
বিপ্র-শাসন=ব্রহ্মত্র সম্পত্তি
বিবরি, বিবরিয়া=বিবৃত করিয়া
বিবর্তবাদ=ব্রহ্মের বিবর্ত জগৎ—এই দর্শন-মত
বিভাব=উদ্দীপনা
বিরজা (৩৫২)=রজোহীন
বিলসে=বিলাস করে
বিলাব=বিতরণ করিব
বিশ্বাস (৩১৪)=রাজকর্মচারী বিশেষের পদবী
বিষাদামর্ষ=শোক ও ক্রোধ
বাস্তারিতে=বিস্তার করিয়া বর্ণনা করিতে
বিস্তারিবে=বিস্তার করিবে
বিস্তারিয়াছেন=বিস্তার করিয়াছেন
বিস্তারিব=বিস্তার করিব
বিহারয়ে=বিহার করে
বিহরি (৭)=বিহার করিয়া
বিহারে=বিহার করে
বীজ-তাল=তালের শাঁস
বীথী=নাটক বিশেষ
বুদ্ধ্যে=বুদ্ধিতে
বুলুন (১০৪)=ঘুরিয়া বেড়ান
বুলে=চলে, ঘুরিয়া বেড়ায়
বেচিয়াছোঁ=বিক্রয় করিয়াছি
বেড়ায় (২৮/১)=বেষ্টন করে
বেণীস্নান=প্রয়াগে গঙ্গাযমুনাসঙ্গমে স্নান
বেনামূল=বেনা ঝোপের শিকড় (গন্ধদ্রব্য)
বৈবর্ণ্যাশ্রু= বৈবর্ণ্য ( =পাণ্ডুরতা ) ও অশ্রুপাত
বৈশারদী মতি=প্রসন্ন তীক্ষ্ণ বুদ্ধি
রোষামর্ষ=ক্রোধ ও ক্ষোভ
বোলাবুলি (১৫৫)=কথা-কাটাকাটি
ব্যভিচারী ভাব=নির্বেদ, গ্লানি, শঙ্কা ইত্যাদি অস্থায়ী মনোভাব
ব্যাপে=ব্যাপ্ত হয়
ব্যাসসূত্র=ব্যাসরচিত বেদান্ত-সূত্র
ব্রজপুরলীলা=ব্রজলীলা ও মথুরা-দ্বারকালীলা
ভকত=ভক্ত
ভক্তততি=ভক্তগণ
ভক্ত্যে=ভক্তিতে
ভঙ্গী (৩০/৬)=ছল, ব্যাজ

ভবানীপূজা=তান্ত্রিক দেবীপূজা
ভৎর্সিনু=ভৎর্সনা করিলাম
ভস্ত্রা=চামড়ার থলি
ভাগে (৪৬৩)=পলায় ( হিন্দী )
ভাগি (৪৭১)=পলাইয়া
ভাণ্ডিয়া=ঠকাইয়া
ভাবক=ভাবুক, ভাবাতুর, ভাবপ্রবণ, ভাবদেখানিয়া
ভাবকালি=ভাবুকগিরি, ভাবাতুরতা-প্রদর্শন
ভায়=ভালো লাগে
ভারিভুরি=চালাকি, জুয়াচুরি
ভাস (৭০)=আভাস
ভাসে=প্রকাশ পায়
ভিত্ত=দেওয়াল
ভিতর-বিজয়=মন্দির ভিতরে গমন
ভিত্ত্যে=দেওয়ালে
ভিয়ান=পাক, রন্ধন
ভিল্লপ্রায়=ভিলদের মতো
ভুঞ্জ=ভোগ কর
ভুঞ্জায়=ভোজন করায়
ভুনী=সূক্ষ্ম কার্পাস বস্ত্র
ভুঞা=জঙ্গলী জমিদার, ভুঁইয়া
ভৃগুপাত=উচ্চস্থান হইতে পড়িয়া আত্ম-হত্যা
ভৃষ্ট (২৮১)=তৈলে অথবা ঘৃতে ভাজা
ভোখ=ক্ষুধা
ভোগে (৮৫)=ভোগ করে
ভোট, ভোটকম্বল=তিব্বতী অর্থাৎ মূল্যবান্ কম্বল

মণিমা=প্রভু ( উড়িয়া )
মকরা=বন্দোবস্ত ( আরবী )
মনসীব=রাজনিয়োগ (ফারসী )
মনঃকথা=মনে মনে ভাবনা, কল্পনা
মনঃকথা (৩১২)=মনের কথা
মর্কট-বৈরাগ্য=বানরের মত ঔদাসীন্য
মর্ম্ম=মর্মজ্ঞ, অন্তরঙ্গ
মল বঙ্ক=বাঁকমল ( পদাভরণ )
মহাদক্ষ (২৮।১১)=বিকট যক্ষ
মহাভিড়=অত্যন্ত জনতা
মহামাদক=অত্যন্ত মত্ততাকারক
মহাসোয়ার=জগন্নাথ মন্দিরের প্রধান সূপকার অর্থাৎ পাচক
মহিষী-বিবাহ=দ্বারকায় কৃষ্ণের পত্নী গ্রহণ
মৎস্যাদিক=মৎস্যকূর্ম ইত্যাদি অবতার
মাখনি=মাখন
মাগয়=মাগে, চায়
মাজি=মজ্জার মত, মাঝখানের
মাঠা=ঘোল
মাড়ুয়া বসন=কোরা কাপড়, নূতন বস্ত্র যাহাতে সুতার মাড় লাগিয়া আছে
মাতোয়াল=মাতাল
মাধুকরী=ভিক্ষায় সংগৃহীত অন্ন, ভিক্ষান্ন
মানচাকি=মানকচুর চাকৃতি ( ব্যঞ্জনে )
মানন (৬)=আগ্রহ
মায়িক=নশ্বর, মায়াসৃষ্ট
মার্জনী=ঝাঁটা
মার্জি=ঝাঁট দিয়া
মার্জেন=ঝাঁট দেন

মিতভুক্=স্বল্পভোজী
মিতালি=বন্ধুত্ব
মুখবাস=মুখশুদ্ধি মসলা
মুড়ি (৪৫৪)=মুড়াইয়া, কামাইয়া
মুদি=বন্ধ করিয়া
মুদ্রা=অঙ্গভঙ্গি ; সীলমোহর
মুলুক=শাসন বিভাগ, প্রদেশ ( আরবী )
মৈলে=মরিলে
মো (২৩)=আমি, আমাকে
মৃৎকুণ্ডিকা=মাটির পাত্র, মালসা
মোহে (৩২/৩)=মুগ্ধকরে
মৌষলান্ত=মৌষলপর্বের ঘটনা পর্যন্ত
যথা তথা=যেমন তেমন (সংস্কৃত বাক্যাংশ)
যাঞা=যাইয়া, গিয়া
যান্ত (৪৫৪)=যান, গমন করেন
যায়েন=যান, গমন করেন
যুয়ায়=যোগ্য হয়
যুয়ায় (৯৩)=যোগানো হয়, উপযুক্ত হয়
যোই কোই=যে কেউ ( হিন্দী )
যাঁ সবা লঞা=যাঁহাদের সকলকে লইয়া
যোষিৎ=স্ত্রীলোক
রঙ্গবাটী=রঙ্গবাটী-গ্রামনিবাসী
রঙ্গী=প্রফুল্লচিত্ত, আমুদে
রতি=তীব্র আসক্তি
রসাভাস=রসের মতো কিন্তু রস নয়
রসা=পুঁজ, পুঁজের রস
রহু=থাকুক
রাই=ঝাঁঝালো সরিষা
রাজপত্র=রাজার ছাড়পত্র
রাজপাত্র=রাজকর্মচারী
রাজলেখা=রাজপত্র
রাজসরান পথ=প্রশস্ত রাজপথ
রাত্র্যে=রাত্রিতে
রূঢ় ভাব=যে ভাব হৃদয়ে বদ্ধ হইয়াছে
রোখে (১৪৭)=আটকায় ( হিন্দী )
লওয়ায়=টানিয়া লইয়া যায়
লক্ষণা বৃত্তি=গৌণ অর্থের ব্যবহার
লক্ষ্যে (৪৭৫/৩)=উপলক্ষ্য রূপে
লঘিষ্ঠ=অত্যন্ত তুচ্ছ, লঘুতম
লঞা=লইয়া
লাগানি=উস্কানি, গোপনে কাহারও বিরুদ্ধে বলা
লাগি (৪১৬)=লাগ, সঙ্গ-ধরা
লাফরা=চচ্চড়ি ( ব্যঞ্জন )
লালক=সস্নেহে পালনকারী
লাল্য=সস্নেহে পালনযোগ্য
লুকা (১৪১)=গোপন
লেখক=লিপিকর, লিখনবৃত্তি-উপজীবী
লেভ=নিম্নপদস্থ, অবিচক্ষণ
লৈঞা=লইয়া
শকি (১২৫)=সমর্থ হই, সমর্থ হওয়া যায়
শক্ত্যাবেশ=শক্তির আবেশ
শাখাচন্দ্রন্যায়=গাছের শাখার ফাঁকে চন্দ্রের অবস্থান নির্ণয়রূপ যুক্তি
শারীরক ভাষ্য=শঙ্করাচার্যকৃত বেদান্ত-ভাষ্যের নাম
শিক্ষাইতে, শিখাইতে=শিক্ষা দিতে
শিক্ষাইল=শিক্ষা দিল
শিখরিণী=দধিযোগে তৈয়ারী মিষ্টান্ন বিশেষ
শিখাইমু=শিক্ষাদিব

শেষ (৪/৮)=শেষ নাগ, অনন্ত
শোধ (১৯০)=শুদ্ধ করিয়া দাও
শোধয়ে=শোধে দ্রষ্টব্য
শোধিল=শুদ্ধ করিল
শোধে (৪৮)=ভালো করিয়া ধোয়, শুদ্ধ করে
সঞ্চারী=অস্থায়ী অবিরুদ্ধ ( ভাব )
সত্যকার=অসত্যবিহীন
সনকাদ্যে=সনক প্রভৃতিতে
সন্তোষিতে=সন্তুষ্ট করিতে
সন্ধি-শাবল্য=দুই বা ততোধিক ভাবের মিলন ( সন্ধি ) অথবা সংঘর্ষ ( শাবল্য )
সন্ধে (১১)=জোড়ে
সমাপি=সমাপন করিয়া
সমুঝে (৬১)=সমঝায়, বোঝে (হিন্দী)
সমুচ্চয়=একত্র-করণ
সমে (৫৪)=সঙ্গে
সম্ভবে=সম্ভব হয়
সম্ভালিতে ( ৭০ )=সামলিতে, হিসাব করিতে
সম্ভাষিয়া=সম্ভাষণ করিয়া, কথাবার্তা কহিয়া
সম্মানিল=সম্মান করিল
সরখেল=ম্যানেজার (ফারসী)
সলবণ=লবণযুক্ত
সলক্ষণ=সংলক্ষণ
সহয়=সহে, সহ্য করে
সাদিপুরিয়া=সাদিপুর-গ্রামবাসী
সাধে=(টাকা) তুলে, আদায় করে
সান্নিপাতি=সান্নিপাতিক ব্যাধিগ্রস্ত

সাবরণে=আবরণ ( অর্থাৎ সাঙ্গোপাঙ্গ ) সমেত
সিকদার=স্থানীয় শাসন কর্তা (ফারসী)
সিঞ্চি=সেচন করিয়া
সিতা=শাদা চিনি, মিছরী ( ফারসী )
সুপামর=অত্যন্ত পাপী
সুযুক্তিক=সুযুক্তিপূর্ণ
সুসজ্জন রায় (৫৮৪)=সজ্জন মান্য ও ধনী ব্যক্তি
সুক্ত=তিক্তরসের ব্যঞ্জন
সেব (১০০)=সেবা কর
সেহ, সেহো=তাহা, সে, সেও
সোল্লুণ্ঠ (১১৭)=ব্যঙ্গযুক্ত
স্থাপ=স্থাপন কর
স্থাপে=স্থাপন করে
স্থায়ী=অপরিবর্তনীয়
স্পর্শিবার=ছুঁইবার
স্পর্শিল=ছুঁইল
স্পর্শিহ=ছুঁইও
স্ফুরি=প্রকাশিত হই
স্ফুরে=প্রকাশিত হয়
স্বরূপলক্ষণ=আকৃতিপ্রকৃতি-জ্ঞান
স্মৃত্যে=স্মৃতিতে
সংবরিলা=গুটাইয়া লইলেন
সংমার্জ্জিল=ভালো করিয়া ঝাঁট দিল
সাঁচা (৯০)=সত্য, খাঁটি
সিঁয়ে=সেলাই করে
হইঞাছে=হইয়াছে
হঞা=হইয়া
হঠ (৩০৩)=জোর দাবি, নির্বন্ধ

হাত-গণিতা=হাত-গণনাকারী, দৈবজ্ঞ
হাতসানি=হাতের ইশারা
হাতি মাতা (৩৫৩)=মত্তহস্তী
হালে (১১১)=নড়ে
হিন্দুয়ানী=হিন্দুর আচরণ ( ফারসী )

হুড়ুম=মুড়ি ও চিঁড়ার মত খাদ্যবস্তু
হুলাহুলি=নারীদের উল্লাস ও মঙ্গলধ্বনি
হৃদয়ানুবাদ=হৃদয়ের অনুসরণে উক্তি
হেমজড়ি=স্বর্ণখচিতা
হোলনা=বড় মালসা